লোকেরা, হামীয় ও শেমীয়দের মত, পরস্পরের জ্ঞাতি ; ইহারা দক্ষিণ-আফ্রিকায় বাস করে, ইহাদের সভ্যতা অতি নিম্ন স্তরের ; ইহাদের কথাও উপস্থিত প্রবন্ধে আলোচ্য নহে নহে। [ ৭ ] বামন-জাতীয় লোকেরা এক প্রকার খর্বকায় নিগ্রো, ইহাদের সভ্যতা বলিতে কিছুই নাই, জাতিতে ও সংস্কৃতিতে ইহারা বোধ হয় পৃথিবীর সর্ব মানবের মধ্যে সব-চেয়ে নীচু অবস্থায় বিদ্যমান ; Congo কঙ্গো-দেশের ঘন জঙ্গলের মধ্যে ইহাদের কিছু-কিছু পাওয়া যায় ; ইহা অন্য নিগ্রোদের থেকে পৃথক্ জাতি। খাস নিগ্রো বা কাফরী জাতি দুইটী বড় শ্রেণীতে পড়ে—মধ্য- ও দক্ষিণ-আফ্রিকার অধিবাসী বাণ্টু-নিগ্রো, এবং পশ্চিম-আফ্রিকা ও উত্তর-মধ্য-আফ্রিকার অধিবাসী শুদ্ধ-নিগ্রো। আকৃতিতে, প্রকৃতিতে এবং সংস্কৃতিতে ইহাদের মধ্যে অনেক বিষয়ে মিল থাকিলেও, ভাষায়, এবং সামাজিক রীতি-নীতি, ধর্ম প্রভৃতি বিষয়ে ইহাদের মধ্যে লক্ষণীয় পার্থক্য দেখা যায়। পশ্চিম-আফ্রিকার শুদ্ধ-নিগ্রোরাই আফ্রিকার নিগ্রো-জগতের সব চেয়ে বিশিষ্ট প্রতিনিধি। এই শুদ্ধ-নিগ্রোরা আবার ভাষা হিসাবে অনেকগুলি উপজাতিতে পড়ে। পশ্চিম-আফ্রিকার শুদ্ধ-নিগ্রো উপজাতি-সমূহের মধ্যে এই কয়টী প্রধান—নাইগিরিয়ার Nupe নূপে, Ibo ইবো ও Yoruba য়োরুবা ; Gold Coast বা 'স্বর্ণোপকূল' অঞ্চলের Chi বা Twi চী বা ত্বী জাতি —এই জাতির অন্তর্গত Ashanti আশান্টি বা Fanti ফান্টি, Ewhe এহ্বে প্রভৃতি কতকগুলি উপজাতি ; এবং ফরাসীদের অধিকৃত পশ্চিম-আফ্রিকায় Baule বাউলে, Mandingo মান্দিঙ্গো, Mossi মোস্‌সি, Songoi সোঙ্গোই, Senufo সেনুফো, Wolof উওলোফ্ প্রভৃতি কতকগুলি উপজাতি। Yoruba য়োরুবা এবং Ashanti আশান্টি জাতির লোকেরা দৈহিক শক্তিতে, বুদ্ধিতে ও কর্ম-চেষ্টায়, সমগ্র পশ্চিম-

আফ্রিকার নিগ্রোদের অগ্রণী ; ইহারা, এবং পূর্ব-আফ্রিকার Uganda উগাণ্ডা অঞ্চলের বাণ্টু-নিগ্রো-জাতীয় Baganda বাগাণ্ডারা, আফ্রিকার কৃষ্ণবর্ণ নিগ্রো জাতির মানুষের মধ্যে সর্বাপেক্ষা উন্নত,—বিদ্যা, বুদ্ধি ও সংহতি-শক্তিতে ইউরোপীয়দের সঙ্গেও পাল্লা দিতে ইহারাই সমর্থ হইয়াছে।

যে নিগ্রো ভদ্রলোকগুলির সঙ্গে আমার আলাপ হয়, তাঁহারা সকলেই য়োরুবা জাতির। ( একটা কথা জানাইয়া রাখি ; ইংরেজী-শিক্ষিত নিগ্রোরা নিজেদের Black Man 'কালো মানুষ' বলিয়া উল্লেখ করিতে লজ্জা পান না ; কিন্তু 'নিগ্রো' Negro শব্দের বিকৃত রূপ Nigger 'নিগার' ইংরেজীতে গালি-ব্যঞ্জক হওয়ায়, ইঁহারা নিজেদের সম্বন্ধে Negro 'নিগ্রো' শব্দ আর ব্যবহার করিতে চাহেন না,—যদিও এই শব্দগুলির মূল হইতেছে লাতীন ভাষার Niger 'নিগের্' শব্দ, যাহার অর্থ 'কালো' অথবা 'কালো মানুষ ;'—African 'আফ্রিকান' শব্দই ইঁহারা এখন পছন্দ করেন, এবং সহানুভূতি-সম্পন্ন ইউরোপীয়গণও African শব্দই আজকাল ব্যবহার করিয়া থাকেন। ) ইঁহাদের কাছে শুনিলাম যে, নাইগিরিয়া দেশের দক্ষিণ-পশ্চিম অংশ য়োরুবাদের দ্বারা অধ্যুষিত। য়োরুবারা সংখ্যায় ৩০ লাখের উপর। ইহাদের মধ্যে ১০ লাখ খ্রীষ্টান, ১০ লাখ মুসলমান, ও ১০ লাখ Pagan অর্থাৎ তাহাদের পুরাতন স্বভাবজ ধর্ম পালন করিয়া থাকে। ধর্মের জন্য ইহাদের আত্ম-কলহ নাই। খ্রীষ্টান ও মুসলমান ধর্মদ্বয় দ্বারা আক্রান্ত হইলেও, য়োরুবা-ধর্ম এখনও বেশ জোরের সঙ্গে চলিতেছে। এই ধর্মের দেবতারা সাধারণ মন্দিরে ও তীর্থে এবং গৃহস্থের গৃহে যথারীতি পূজা পাইয়া আসিতেছেন। য়োরুবারা চাষ-বাস করে, যে অঞ্চলে ইহারা বাস করে সে অঞ্চলটা খুব ঘন-বসতি ; নিজের জমিতে নারিকেল, তাল-

জাতীয় এক রকম গাছের বীজের তেল, চীনা-বাদাম, কোকো, তূলা, মেহগনী কাঠ, এই-সব উৎপন্ন করিয়া ও রপ্তানী করিয়া এখানকার চাষী এবং ছোট জমীদারেরা বেশ সমৃদ্ধ। য়োরুবা-দেশে দেশে অনেকগুলি বেশ বড়-বড় শহর আছে, যেমন Lagos লেগস্ (দেড় লাখের উপর অধিবাসী), Ibadan ইবাদাঁ (প্রায় আড়াই লাখ অধিবাসী), Ogbemosho ওগ্বেমোশো (নব্বই হাজার), Ilorin ইরোরিঁ (পঁচাশী হাজার), Abeokuta আবেওকুটা ও Iwo ইউও (প্রত্যেকটী পঞ্চান্ন হাজার করিয়া): এ ছাড়া, পঞ্চাশ বা তিরিশ হাজার লোকের বাস, এমন অন্য শহরও কতকগুলি আছে। এই-সব শহরে ইহাদের রাজা আছে, প্রাচীন পদ্ধতিতে নিজেরাই শহরের সব কাজ চালায়—আধুনিক, ইউরোপীয় রীতি কার্য্যকর মনে করিলে গ্রহণেও বাধা নাই। Ife ইফে-শহর ইহাদের ধর্মের কেন্দ্র। য়োরুবা দেশের পশ্চিমে Dahomey দাহোমে, এবং Togo তোগো, আর তাহারও পশ্চিমে Gold Coast 'স্বর্ণোপকূল', যেখানে বিখ্যাত Ashanti আশান্টি নিগ্রো জাতির বাস; এই-সব দেশেরও বেশ সমৃদ্ধ অবস্থা।

শ্রীযুক্ত Nathaniel Akinremi Fadipe (বা Fadikpe) নাথানিয়েল্ আকিঁর‍্যামি ফাডিপে (বা ফাডিক্‌পে)—এই নামে একটী য়োরুবা ছাত্রের সঙ্গে তখন (১৯২০ সালে) লণ্ডনে আমার আলাপ হইয়াছিল। পরে ১৯৩৮ সালে আবার ইংলাণ্ডে ইহার সহিত সাক্ষাৎ হয়। ফাডিপে-কে তাহার পদবীর অর্থ তখন জিজ্ঞাসা করি—তাহার পূরা নাম তখন জানা হয় নাই। সে বলে যে Fadikpe নামটী Ifa-di-kpe এই তিনটী শব্দের সমবায়ে গঠিত; ইহার অর্থ, Ifa 'ইফা'-দেবতার দান, 'ইফা-দত্ত'। আমি তখন তাহাদের প্রাচীন ধর্মের কথা জিজ্ঞাসা করি। ফাডিপে নিজে ছিল খ্রীষ্টান, কিন্তু দেখিলাম,

তাহাদের প্রাচীন ধর্ম সম্বন্ধে তাহার মনে কোনও জুগুপ্সার বা ঘৃণার ভাব নাই। Ifa ইফা-দেব্‌তার সম্বন্ধে সে বলিল যে, এই দেবতার পুরোহিতেরা ভবিষ্যদ্বাণী করেন, Ife ইফে-শহর ইঁহার পূজার কেন্দ্র, ষোলটী সুপারী-জাতীয় ফল ( ইহাকে kola-nut ‘কোলা-ফল’ বলে ) লইয়া পুরোহিতেরা ষোল বার গোল বা চৌকা আকারেরর একখানি কাঠের বারকোষে ফেলেন, কয়টী ফল হাতে রহিল কয়টী পড়িল তাহা ধরিয়া, বারকোষের উপর ষোল বার দাগ কাটিয়া হিসাব করিয়া, তাঁহারা দেবতার আদেশ বা অনুমোদন জ্ঞাপন করেন। ফাডিপের কথা শুনিয়া মনে হইল, খ্রীষ্টান হইলেও এইরূপ ভবিষ্যদ্বাণীর সত্যে তাহার আস্থা আছে। তবে সে আমাকে খোলসা করিয়া বলিল, খ্রীষ্টান ঘরের ছেলে, প্রাচীন Pagan বা স্বভাবজ ধর্মের খবর সে ঠিক-মত সব জানে না; তবে তার জাতির এক তৃতীয়াংশ এখনও এই ধর্মকে জীবন্ত রাখিয়াছে। পরে একজন মুসলমান য়োরুবা রাজার সঙ্গে দেখা হয়, ইনি লণ্ডনে তাঁহার রাজ্য বা জমীদারী সংক্রান্ত মোকদ্দমার জন্য আসিয়াছিলেন। ইনি ইংরেজী জানিতেন না, তবে ইঁহার সেক্রেটারী Herbert Macaulay হর্বট্ মেকওলে নামে একটী য়োরুবা ভদ্রলোকের সঙ্গে খুব পরিচয় হয়। শ্রীযুক্ত মেকওলের নামটী ব্রিটিশ হইলেও, ইনি খাঁটী আফ্রিকান, এবং জাতীয়তা-বাদী; ইনি য়োরুবাদের নিজস্ব সংস্কৃতির জন্য বিশেষ গৌরব বোধ করেন। শ্রীযুক্ত মেকওলে বিলাতে-পাস-করা ইঞ্জিনিয়ার বা পূর্তকার ছিলেন, স্বদেশের একজন বিশেষ প্রতিষ্ঠাপন্ন ব্যক্তি ছিলেন তিনি। ইঁহার কাছে য়োরুবা ধর্ম ও সমাজের রীতি-নীতির খবর কিছু-কিছু পাই। জনৈক য়োরুবা পাদ্রি, য়োরুবা ভাষায় ( য়োরুবাদের ভাষার নিজস্ব লিপি ছিল না, ইউরোপীয় সংস্পর্শ ও প্রভাবের ফলে রোমান লিপি এখন য়োরুবাদের দ্বারা গৃহীত

হইয়াছে) য়োরুবা-ধর্ম সম্বন্ধে একখানি বই লিখেন, ইহার ইংরেজী অনুবাদ হইয়াছে, এই ইংরেজী বই ইঁহার কাছে ছিল, ইনি আমায় উহা পড়িতে দেন। বইখানি পড়িয়া খুশী হই, কারণ ইহাতে মিশনারি-সুলভ গোঁড়ামি ছিল না, গ্রন্থকার কতকটা দরদের সঙ্গে তাঁহার জাতির ধর্ম, পিতৃপুরুষের ধর্ম, বুঝিবার ও বুঝাইবার চেষ্টা করিয়াছেন। জাতীয় সংস্কৃতির প্রধান অঙ্গ ধর্ম-বিশ্বাস ও ধর্মানুষ্ঠান সম্বন্ধে এইরূপ সহানুভূতি-শীলতা বেশ ভালই লাগিল। য়োরুবা-ভাষী খ্রীষ্টান পাদ্রি, পূর্ব-পুরুষ যে খ্রীষ্টান বা ইহুদী ছিল না তজ্জন্য লজ্জিত নহেন; গোড়াতেই তিনি বলিয়াছেন যে, সুসভ্য ইউরোপের লোকেরাও এক সময়ে Pagan ছিল, য়োরুবাদের ধর্মের মত ধর্মই তাহারা পালন করিত। য়োরুবা-দেশে অনেক সামন্ত রাজা আছেন, অন্য শিক্ষিত ভদ্রলোক আছেন, ইঁহাদের কেহ-কেহ আবার বিলাতে শিক্ষিত; কিন্তু ইহাঁরা স্বধর্মের জন্য লজ্জিত নহেন, বরং সেই ধর্মকে রক্ষা করিতে চেষ্টিত। এই গৌরব-বোধ এবং রক্ষণ-শীলতা এই বিশিষ্ট আফ্রিকার জনগণের মানসিক শক্তিরই পরিচায়ক।

য়োরুবাদের জ্ঞাতি এবং প্রতিবেশী অন্য পশ্চিম-আফ্রিকান জনগণের মধ্যেও এই ভাব এখন দেখা যাইতেছে—বিশেষ করিয়া স্বর্ণোপকূলের Ashanti আশান্টি জাতির মধ্যে। Kumasi কুমাসী ও Accra আক্রা নগরদ্বয় আশান্টি-জাতির দুইটী রাষ্ট্রীয় ও সাংস্কৃতিক কেন্দ্র। মুসলমান এবং প্রাচীন-ধর্মী য়োরুবারা, এবং বহু খ্রীষ্টান য়োরুবা, ইউরোপীয় পোষাক পরে না, নিজেদের উষ্ণদেশোপযোগী ঢিলা জামা ও ইজার এবং গায়ের চাদর ব্যবহার করে; আশান্টিরাও তেমনি রাজা হইতে আরম্ভ করিয়া জন-সাধারণ পর্য্যন্ত সকলে পায়ে সাবেক চালের নিগ্রো চাপ্‌লি-জুতা পরে, ও গায়ে নিজেদের জাতীয়

পোষাক, রঙ্গীন ছাপা কাপড়ের চাদর, জড়াইয়া থাকে। কয়েক বৎসর পূর্বে আমেরিকার কোনও শহরে—খুব সম্ভব চিকাগো-তে, —একটি বিশ্বধর্ম-মহাসভা হয়; ১৮৯৩ সালের সভা, যেথানে পুণ্য-শ্লোক স্বামী বিবেকানন্দ বিশ্বজন-সমক্ষে হিন্দু আদর্শের অন্যতম প্রধান কথা, ধর্ম-বিষয়ে উদারতার বাণীর প্রচার করেন, তাহার মত অত বিরাট্ ব্যাপার না হইলেও, এই সভায় নানা জাতি ও নানা ধর্মের প্রতিনিধি আসিয়া উপস্থিত হন। এই প্রতিনিধিদের নামের তালিকা কোথায় দেখিয়াছিলাম—দুঃখের বিষয় তাহা হইতে আবশ্যক তথ্যটুকু টুকিয়া লওয়া হয় নাই—এই তালিকায় একজন আশান্টি ভদ্রলোকের নাম দেখিয়াছিলাম; ইনি কুমাসী-নগর হইতে আমেরিকায় আন্তর্জাতিক-ধর্ম-সম্মেলনে অন্য পাঁচটা ধর্মের নেতাদের সমক্ষে গিয়া উপস্থিত হইয়াছিলেন,—তাঁহার আশান্টি-জাতির মধ্যে উদ্ভূত Paganism বা স্বভাবজ ধর্মকে তিনি আধুনিক যুগের সভ্য মানুষের উপযোগী বলিয়া মনে করেন, এই বোধের বশবর্তী হইয়া তিনি নিজ ধর্মের বাণী প্রচারের জন্য গিয়াছিলেন। এই সংবাদের পিছনে যে অখ্যাত, অবজ্ঞাত ও অত্যাচারিত আফ্রিকান্ জাতির পুনরুজ্জীবনের সুসমাচারের মত কতখানি গুরুত্ব বিদ্যমান, সহৃদয় মানব-প্রেমী মাত্রেই তাহার উপলব্ধি করিবেন। আশান্টি ধর্ম কি, তাহার প্রতিষ্ঠা কোন্ দার্শনিক বিচার এবং কোন্ আধ্যাত্মিক উপলব্ধির উপরে, তাহা আমরা জানি না। জগৎ-সমক্ষে এতাবৎ কেবল ইহাই ঘোষিত হইয়াছে যে, এই ধর্মের পরিপোষক নিগ্রোরা নরবলি দিত, এবং নৈতিক, মানসিক ও আধ্যাত্মিক জীবনে ইহারা অতি নিকৃষ্ট শ্রেণীর জীব ছিল। নরবলির কথা অস্বীকৃত হয় নাই, এবং হইবারও নহে; কিন্তু ইহাদের নৈতিক ও আধ্যাত্মিক জীবন সম্বন্ধে এবং জাগ্রৎ বা সুপ্ত মানসিক

শক্তি সম্বন্ধে, ইউরোপীয় মিশনারি ও অন্য ব্যক্তির উক্তি বহুশঃ একদেশ-দর্শী, স্বার্থান্ধ, এবং মিথ্যা।

য়োরুবাদের নৈতিক জীবন সম্বন্ধে দুই-একটী কথা বলিব—ইহা হইতে বুঝা যাইবে যে অসহায় ও পশ্চাৎপদ জাতির মানুষের সম্বন্ধে কত অনুচিত ধারণা প্রচারিত হয়। হর্বট্ মেকওলে নামে যে য়োরুবা ভদ্রলোকটীর উল্লেখ করিয়াছি, তিনি একদিন কথা-প্রসঙ্গে আমায় বলিয়াছিলেন—"দেখুন মিস্‌টার চাটর্জি, আমাদের কালো মানুষ, জঙ্গলী, অসভ্য, বর্বর ব'লে ইউরোপীয় লোকেরা গা'ল দেয়, তারা আমাদের 'সভ্য' কর্‌বার জন্য, 'উন্নত' কর্‌বার জন্য, পাদ্রি পাঠায়। কিন্তু সত্য কথা এই যে, ওরা এসে আমাদের সাবেক চালের সঙ্গে আমাদের সামাজিক আর নৈতিক জীবন সব বরবাদ ক'রে দেয়। সেকেলে আফ্রিকান্‌রা বাপ-পিতামহের কালের যে জীবন পালন ক'রে আস্‌ছিল, সেটা সভ্যতায় উন্নত না হ'তে পারে, কিন্তু তার মধ্যে চুরির আর মিথ্যা-কথা বলার আর সামাজিক অন্যায়ের স্থান ছিল না। এখনও সাবেক সত্যবাদিতা আর নীতি-নিষ্ঠতা থেকে আমাদের পাড়াগাঁ-অঞ্চলের লোকে ভ্রষ্ট হয়নি। আমাদের দেশে পল্লীগ্রামকে ইংরিজিতে bush বলে। দু-ধারে bush অর্থাৎ জঙ্গল, ক্ষেত, গ্রাম—তার মাঝখান দিয়ে বড় সড়ক গিয়েছে। রাস্তায় জলের কষ্ট, কুয়োর রেওয়াজ কম, water-hole অর্থাৎ ডোবা বা পুখুরও কম। দোকান-হাট, হোটেল, সরাইয়ের পাট বড় নেই। ভোরের বেলা গাঁয়ের কোনও স্ত্রীলোক, মাথায় এক কলসী জল আর পিঠে এক কাঁদি না'রকল আর এক কাঁদি কলা নিয়ে, নিজের গ্রাম থেকে দু-পাঁচ মাইল হেঁটে গিয়ে, বড় সড়কের ধারে একটা বড় গাছের তলায় সব রেখে দিলে। জলের কলসীর মাথায়

একটী না'রকল মালা, তাতে তিনটে ঢিল ; কলার কাঁদির উপরে দুটো ঢিল, আর না'রকলের কাঁদির গায়ে পাঁচটা কি সাতটা ঢিল—সাজিয়ে' রেখে দিলে। দিয়ে বাড়ী চ'লে গেল। ঢিল রাখার মানে যদি রাহী লোকের তেষ্টা পায়, তবে গাছের ছায়ায় ঠাণ্ডায় জলের কলসী দেখে তা থেকে জল কিনে খেতে পারবে—এক মালা জলের দাম তিন কড়া—আমাদের দেশে এখনও কড়ি চলে ; খাবার দরকার হ'লে, দু কড়া দিয়ে একটা কলা, পাঁচ বা সাত কড়া দিয়ে একটা না'রকল নিতে পারবে। সন্ধ্যের দিকে জল আর ফলের মালিক স্ত্রীলোক গ্রাম থেকে আস্‌বে, হিসেব ক'রে দেখ্‌বে, জল এতটা নেই, তার বদলে জলের কলসীর পাশে এতগুলি কড়ি ; তেমনি না'রকল আর কলা পথ-চল্‌তি লোকেরা যা নিয়েছে, তার বদলে হিসেব ক'রে কড়ি দিয়ে গিয়েছে। জল আর ফলের বদলে ঠিক হিসাব-মত কড়ি বুঝে পেয়ে, স্ত্রীলোকটী তার বাকী জিনিস নিয়ে খুশী মনে ঘরে ফিরে যায়। লোক-চক্ষুর অগোচরে এই রকম বিকি-কিনিতে কেউ জুয়াচুরি করে না—এখনও আমাদের এতটা নৈতিক অবনতি হয়নি। কিন্তু সভ্যতার ছোঁয়াচ লেগে অবনতির আরম্ভ হ'য়েছে।" শ্রীযুক্ত মেকওলে আরও বলিলেন—"দেখুন, আমাদের সমাজের বাঁধন ছিল, জন-মত ছিল ; অন্যায় বা অনুচিত যা খুশী তা লোকে ক'রতে পার্‌ত না। এখন তা পারে, কারণ ইংরেজের আইনে বাধা দেবার কেউ নেই। কিন্তু আগে good form বা সুরীতি অনেক ছিল, তাতে ক'রে আমাদের ভালই হ'ত। এই ধরুন না, বিয়ের ব্যাপারে। কোনও উৎসবে, অথবা হাটের দিন হাটে, বিয়ের-বয়সের ছোকরা একটী মেয়েকে দেখ্‌লে। তাকে বিয়ে করবার তার ইচ্ছে হ'ল। সে কোনও বন্ধুকে জানালে। বন্ধু গিয়ে ঠাকুরদাদা বা ঠাকুরমা সম্পর্কের আত্মীয়কে ব'ল্‌লে। তখন

মেয়ের ঘর যদি ভাল হয়, তা-হ'লে বাপ-মা সম্বন্ধের জন্য কথা পাড়্‌লে, ঘটক দিয়ে। তার পরে পাত্র-পক্ষ আর পাত্রী-পক্ষ, উভয় পক্ষ থেকে গোপনে অনুসন্ধান চ'ল্‌ল—অপর পক্ষের বাড়ীর লোকেরা কেমন, তাদের অবস্থা কেমন, আর পাত্র বা পাত্রীর ঊর্ধ্বতন কোনও পুরুষে এই তিনটী রোগ কারো কখনো হ'য়েছিল কিনা—উপদংশ, কুষ্ঠ আর উন্মাদ রোগ। এই অনুসন্ধানে দু-পক্ষ উত্‌রে গেলে, তবে ভদ্র আফ্রিকান ঘরে বিয়ের কথা পাকা হ'ত।" যাহাদের ব্যক্তি-গত আর সমাজ-গত নৈতিক ধর্ম এই রকম ভাবে গড়িয়া উঠিয়াছিল, বড়-বড় ইমারত খাড়া করিতে বা সাহিত্যে, জ্ঞান-বিজ্ঞানে ও দর্শনে উন্নত হইতে তাহারা না পারিলেও, তাহাদের যে একটা উঁচু দরের সংস্কৃতি ছিল, তাহা স্বীকার করিতেই হয়।

কোনও জাতির মধ্যে উদ্ভূত ধর্ম, সেই জাতির মৌলিক প্রকৃতি, তাহার আধিভৌতিক পারিপার্শ্বিক, তাহার আজীবিকা ও জীবন-যাত্রার উপায়, প্রচুর অবসরের ফল-স্বরূপ তাহার চিন্তা, তাহার শিক্ষা, এবং অন্য চিন্তাশীল বা সুসভ্য জাতির সহিত সংস্পর্শ ও সংস্পর্শের জন্য প্রভাব—এই সবের উপরে নির্ভর করে। পশ্চিম-আফ্রিকার দক্ষিণে সাগরোপকূল অঞ্চলের নিগ্রোদের সঙ্গে এখন হইতে সাড়ে-চারি শত কি পাঁচ শত বৎসর পূর্বে অন্য কোনও সুসভ্য জাতির সংস্পর্শ ঘটে নাই—ঐ সময়ে পোর্তুগীসদের সহিত বাণিজ্য-সূত্রে ইহাদের সংযোগ ঘটে। শিল্পের ক্ষেত্রে পোর্তুগীস প্রভাব পড়ে, কিন্তু ধর্মের ক্ষেত্রে কতটুকু পড়িয়াছিল তাহা বিবেচ্য; অনুমান হয়, বেশী পড়ে নাই। আরব ও অন্য মুসলমানদের আগমন ইহাদের মধ্যে ঘটে আরও অনেক পরে। ইহার পূর্বেই ইহাদের ধর্মের লক্ষণীয় সমীক্ষা ও অনুষ্ঠান, দেবতা-বাদ ও পূজা-রীতি নির্ধারিত হইয়া গিয়াছিল, ইহাদের ধর্ম

বিশিষ্টতা লাভ করিয়াছিল। সুতরাং, এই অঞ্চলের আফ্রিকার ধর্মকে আফ্রিকান পারিপার্শ্বিকের মধ্যে, আফ্রিকান জাতির প্রৌঢ় চিন্তা ও চেষ্টার ফল বলিয়াই ধরিতে হয়। ইবো, নূপে, য়োরুবা, এহ্বে, আশান্টি, বাউলে, মান্দিঙ্গো প্রভৃতি পশ্চিম-আফ্রিকার জাতিগুলির মধ্যে যে-সব ধর্ম-বিশ্বাস ও অনুষ্ঠান দেখা যায়, ভাষা ও উপজাতি হিসাবে সেগুলির মধ্যে কিছু-কিছু অবশ্যম্ভাবী পার্থক্য বিদ্যমান থাকিলেও, একই প্রাকৃতিক ও সাংস্কৃতিক আবেষ্টনীর মধ্যে সঞ্জাত বলিয়া, ইহাদের ধর্ম-বিশ্বাসে ও অনুষ্ঠানে কতকগুলি সাধারণ লক্ষণ বা বৈশিষ্ট্য সহজেই নির্ধারিত করা যায়। তুলনা-মূলক আলোচনা করিব না, এ বিষয়ের অধিকারী আমি নই ;—কেবল য়োরুবা-জাতির ধর্মের স্থূল বা প্রধান কথাগুলি বলিবার চেষ্টা করিব। য়োরুবাদের ধর্ম লইয়া ইউরোপীয় পণ্ডিতদের হাতে যত আলোচনা হইয়াছে, পশ্চিম-আফ্রিকার অন্য কোনও জাতির বা জনগণের ধর্ম লইয়া অত আলোচনা হয় নাই। য়োরুবারাও নিজেদের সম্বন্ধে বই লিখিয়াছে। Colonel A. B. Ellis, R. E. Dennett, Leo Frobenius, Stephen S. Farrow—ইঁহাদের বই হইতে অনেক তথ্য পাইয়াছি। আফ্রিকার শিল্প সম্বন্ধে বই হইতেও কিছু-কিছু পারিপার্শ্বিকের খবর মিলিয়াছে। য়োরুবা ধর্মকে পশ্চিম-আফ্রিকার জনগণের ধর্মের প্রতিভূ-স্থানীয় বলিয়া গণ্য করিতে পারা যায়।

য়োরুবাদের মধ্যে, ধর্মের প্রধান একটী অঙ্গ দেবতা-বাদ ও দেব-কাহিনী, খুব লক্ষণীয় রূপে বিকাশ-লাভ করিয়াছে। মনোজ্ঞ দেব-কাহিনী না হইলে, সাধারণ্যে ধর্মের প্রচার বা প্রতিষ্ঠা হয় না। কিন্তু দেব-কাহিনী-রচনার উপযোগী কল্পনা ও রস-বোধ সকল জাতির মধ্যে পাওয়া যায় না। মিসরীয়, মেসোপোতামীয়, ভারতীয়, গ্রীক,

জরমানিক, কেল্‌টিক—এই কয়টী জাতি এদিকে যে অসাধারণ কৃতিত্ব দেখাইয়াছে, তাহা সর্বত্র মিলে না। সমগ্র আফ্রিকার বিভিন্ন জাতির মানুষের মধ্যে,—কেবল হামীয়-শ্রেণীর মিসরীয়দের পরেই—য়োরুবা জাতির মানুষেরা এ বিষয়ে সর্ব-প্রথম উল্লেখ-যোগ্য। ইহাদের দেব-জগৎ কতকগুলি ব্যক্তিত্বশালী দেব ও দেবী দ্বারা অধ্যুষিত; জগতের বা বিশ্ব-মানবের কল্পিত দেব-লোকে, Pantheon অর্থাৎ 'সুধর্মা'-সভায়, স্বকীয় বৈশিষ্ট্য লইয়া য়োরুবা দেবতারাও স্থান পাইবার যোগ্য।

এই-সব দেব-কাহিনীকে অবলম্বন করিয়া য়োরুবাদের ও তাহাদের সংপৃক্ত অন্য জাতির মধ্যে একটী বিশিষ্ট শিল্প-কলার সৃষ্টি হইয়াছে—কাষ্ঠ, ধাতু ও মৃত্তিকা নির্মিত মূর্তি ও পাত্রাদিতে এই শিল্প-কলা দৃষ্ট হয়। আফ্রিকান শিল্প-জগতে ইহার স্থান প্রথম শ্রেণীতে, এবং বিশ্ব-মানবের শিল্পের মধ্যেও সৌন্দর্য্য-গুণে ও সার্থকতায় ইহার নিজ স্থান স্বীকৃত হইয়াছে।

ইহুদী ধর্ম ও তৎসংপৃক্ত খ্রীষ্টান ও মুসলমান ধর্ম যাঁহারা মানেন, তাঁহাদের কেহ-কেহ এই তিন ধর্মের বাহিরের লোকেদের সম্বন্ধে নানা তুচ্ছতা-জ্ঞাপক শব্দের ব্যবহার করেন—যেন ঈশ্বরের সত্য স্বরূপ তাঁহাদেরই জ্ঞাত, আর কেহ জানে না, বা জানিতে পারে না। এইরূপ মনোভাবের পরিচায়ক একটী ইউরোপীয় শব্দ হইতেছে Pagan, Paganism: যাহারা বাইবেল ও কোরানের আপ্ত-বাক্য মানে না, তাহারা বর্বর, জঙ্গলী, ধর্ম-বিষয়ে পাঁড়াগেয়ে' ভূত; Pagan শব্দের মৌলিক অর্থ—'গ্রাম্য'। অন্য ভাবে বলা যায় যে, অভ্রান্ত বলিয়া বিবেচিত কোনও ধর্ম-গুরুর উক্তি যে-ধর্মের প্রতিষ্ঠা নহে, যে-ধর্ম অনাদিকাল হইতে কোনও দেশের প্রাকৃতিক আবেষ্টনীর ও সেই দেশের অধিবাসীদের হৃদয়, চিত্ত ও সংস্কৃতির প্রকাশ-স্বরূপ স্বাভাবিক ভাবেই

আত্মপ্রকাশ করিয়াছে, সেইরূপ স্বভাবজ ধর্মকে Paganism বলা যায়; এই অর্থে এই শব্দ প্রয়োগে আমাদের আমাদের আপত্তি নাই। কিছুকাল হইল, বঙ্গদেশে ও উত্তর-ভারতে সুপরিচিতা গ্রীক মহিলা শ্রীযুক্তা সাবিত্রী দেবী, মুখোপাধ্যায়-জায়া, আমাদের ভারতীয় Paganism—আমাদের স্বভাবজ ধর্ম হিন্দুধর্ম স্বীকার করিয়া লইয়া, হিন্দুসংস্কৃতি সম্বন্ধে যে চিন্তাশীল ও অতি উপযোগী পুস্তক A Warning to the Hindus লিখিয়াছেন, তাহাতে তিনি বিশেষ যোগ্যতার সঙ্গে Pagan, Paganism শব্দের এই সংজ্ঞা নির্দেশ করিয়াছেন। য়োরুবা-ধর্ম এইরূপ এক স্বভাবজ ধর্ম।

আফ্রিকার জনগণের মধ্যে প্রচলিত এইরূপ স্বভাবজ ধর্মের প্রকৃতি বা স্বরূপ বুঝিতে না পারিয়া, ইহার বাহ্য অনুষ্ঠানের একটী অঙ্গ বা দিক্ ধরিয়া, ইউরোপীয় পণ্ডিতগণ প্রথমটায় ইহার নাম দিয়াছিলেন Fetishism: fetish অর্থাৎ কোনও স্পৃষ্ট বস্তুতে দৈবী শক্তির আরোপ করিয়া সেই fetish-কে সম্মান করা, বা বিপদ্‌বারণ মাদুলী বা তাবিজের মত ধারণ করা। আফ্রিকার সাধারণ লোকে হয় তো একটী প্রস্তর-খণ্ড, কিংবা কোনও ফলের বীজ, কিংবা বস্ত্র-খণ্ড, কিংবা জন্তুবিশেষের অস্থি-খণ্ড, বা পক্ষিবিশেষের পালখ, বা ধাতুর কোনও দ্রব্য, কাষ্ঠের কোনও মূর্তি, এইরূপ কোনও-একটী বস্তুর সম্বন্ধে বিশ্বাস করিল যে, স্বাভাবিক ভাবে অথবা কোনও প্রক্রিয়ার ফলে ঐ বস্তুতে ঐশী শক্তির আবির্ভাব হইয়াছে; এবং সেই বিশ্বাস অনুসারে, সেই বস্তুকে তাহারা পূজা করে, বা পবিত্র বলিয়া ধারণ করে। এইরূপ বিশ্বাস বা আচরণ কিন্তু আফ্রিকার বন্য জাতির মধ্যেই নিবদ্ধ নহে; সুসভ্য ইউরোপীয় লোকদের mascot বা সৌভাগ্য-আনয়ন-কারী দ্রব্য ধারণ বা গৃহে রক্ষণ, এই Fetishism-এরই অন্তর্গত

সুতরাং, কেবল এই জিনিসের দিকে নজর করিয়া, আফ্রিকার জনগণের মধ্যে উদ্ভূত স্বভাবজ ধর্মকে Fetishism বলা চলে না। তেমনি, ইহা কেবল Animism অর্থাৎ 'দ্রব্যাত্মবোধ'-ও নহে, প্রত্যেক বস্তু বা দ্রব্যের মধ্যে অন্তর্নিহিত এক আত্মিক শক্তি বিদ্যমান, কেবল এই বিশ্বাসও নহে।

নানা যুগে, নানা দেশে ও নানা জাতির মধ্যে উদ্ভূত এইরূপ বিভিন্ন স্বভাবজ ধর্মের আপসের মধ্যে ঝগড়া নাই—সকলেই পরস্পরকে পারমার্থিক সত্যের পথের পথিক বলিয়া শ্রদ্ধা করে। নিজেকে একমাত্র সত্যধর্ম বলিয়া ভাবিয়া অন্য ধর্মকে হেয় জ্ঞান করিয়া দেখিবার প্রবৃত্তি, কতকগুলি ঐতিহাসিক কারণে ইহুদী ধর্মে বিশেষ করিয়া দেখা দেয়; পরে এই ভাব, খ্রীষ্টান ও মুসলমান ধর্মে-ও সংক্রামিত হয়। অন্য ধর্মের বিলোপ-সাধন করিয়া নিজের ধর্মের প্রতিষ্ঠার চেষ্টার মূলে হইতেছে এইরূপ ধারণা। স্বভাবজ ধর্মগুলি এই পাপ হইতে মুক্ত। আর একটী জিনিস বিচার করিবার—ইহাদের মধ্যে বাহ্য নানা পার্থক্য থাকা সত্ত্বেও, স্বভাবজ ধর্মগুলির আলোচনায় ইহা দেখা যায় যে, বিভিন্ন পরিবেশ সত্ত্বেও, মানব, বিভিন্ন দেশে ও কালে, স্বাধীন ভাবে কতকগুলি সাধারণ উপলব্ধিতে আসিয়া পহুঁছিয়াছে; যেমন, বিশ্বাত্মবাদ বা বিশ্বাত্মানুভূতি—সর্বভূতে ঐশী শক্তি বা শাশ্বত সত্তার অবস্থান; যেমন, কল্পনাতীত নির্গুণ পরব্রহ্ম ও তাহার সগুণ দেবতাময় প্রকাশ; যেমন, জন্মান্তরবাদ। এখানে যদি আমরা সর্বত্র ভারতের প্রভাব খুঁজি, তাহা হইলে আমাদিগকে জাতীয়তাদোষ-দুষ্ট বলিতে হয়, ধর্মের ক্ষেত্রে, "আমার জাতিই বড়, আমার জাতির প্রতিই ঈশ্বরের বিশেষ কৃপাবর্ষণ হইয়াছে", এই ভাবের চিন্তা, ঐশী শক্তির অপমান করে। যেমন, চীনের 'তাও'-বাদ; ভারতীয় নির্গুণ-সগুণ

ব্রহ্মের বা বিশ্বনিয়ন্তৃ ঋতের কল্পনার ছায়া উহা নহে, উহা স্বতন্ত্র ভাবে চীনা ঋষির উপলব্ধিতে আসিয়াছে,—এই ভাবে দেখিলেই, আলোচ্য উপলব্ধির সহজ মানব-সাধারণত্ব সূচিত হয়।

য়োরুবারা আমাদের নির্গুণ ব্রহ্মের মত এক ঐশী শক্তিতে আস্থাবান্; এই শক্তির নাম Olorun 'ওলোরুঁ'। পশ্চিম-আফ্রিকার অন্য জাতির লোকেরাও এইরূপ আস্থা পোষণ করে, তবে তাহাদের নিজ-নিজ ভাষায় তাহারা বিভিন্ন নামে তাঁহাকে আহ্বান করে। ওদেশে খ্রীষ্টানেরা তাহাদের যিহোবাকে ও মুসলমানেরা তাহাদের আল্লাহ্-কে ওলোরুঁর সহিত অভিন্ন বলিয়া মনে করে, খ্রীষ্টান য়োরুবারা এই নামেই পরমেশ্বরকে ডাকে। 'ওলোরুঁ' শব্দের অর্থ 'স্বর্গের স্বামী।' তাঁহার অন্য নামে তাঁহার মহিমা ব্যক্ত হয়—Eleda 'এলেদা' অর্থাৎ 'স্রষ্টা', Alaye 'আলায়ে' অর্থাৎ 'জীবনের স্বামী', Olodumare 'ওলোদুমারে' অর্থাৎ সর্বশক্তিমান্', Olodumaye 'ওলোদুমায়ে' অর্থাৎ 'স্বয়ম্ভু', Elemi 'এলেমি' অর্থাৎ 'পরমাত্মা', Oga-Ogo 'ওগা-ওগো' অর্থাৎ 'মহামহিম', Oluwa 'ওলুবা' অর্থাৎ 'প্রভু'। হিন্দুদের নির্গুণ ব্রহ্মের মত গভীর দার্শনিক তথ্যে বা তত্ত্বে য়োরুবাদের পঁহুছানো সম্ভবপর হয় নাই; তবে 'একমেবাদ্বিতীয়ম্', কারুণিক, ন্যায়কারী, পাপ-পুণ্যের বিচারক ঈশ্বরের ধারণা ইহারা ওলোরুঁর কল্পনায় করিতে পারিয়াছে।

এই সর্বশক্তিমান্, এক ও অদ্বিতীয় পরমেশ্বরকে কিন্তু সাধারণ ভাবে উপচার দিয়া পূজা করা হয় না। বাহিরের বিশ্বপ্রকৃতির ও মানুষের দৈনন্দিন সুখ-দুঃখের জীবনের পরিচালক হিসাবে ইহারা কতকগুলি Orisha 'ওরিশা' বা দেবতার কল্পনা করে। এই ওরিশাদের সংখ্যা কোনও মতে ২০১, কোনও মতে ৪০১, কোনও

মতে ৬০০। অনেক য়োরুবার ধারণা, ওরিশারা প্রথমে মানুষ ছিলেন, পরে নিজ শক্তি বা গুণদ্বারা দেবতার পদে উন্নীত হন। কিন্তু য়োরুবা দেব-কাহিনী বা পুরাণ-কথা মতে, ওরিশাদের উৎপত্তি ও ইতিহাস অন্য দেশের দেবতাদেরই মত। ওলোরুঁ পৃথিবী-পালনের জন্য একজন পুরুষ দেবের সৃষ্টি করিলেন—Obatala 'ওবাতালা' অর্থাৎ 'সাদা-ঠাকুর', 'শ্বেতিম-রাজ', বা 'জ্যোতিরীশ্বর'; এবং ওবাতালার পত্নী হইলেন Odudua 'ওদুদুআ' অর্থাৎ 'কৃষ্ণবর্ণা' বা 'কালী'—এই দেবী 'ওদুদুআ', ওলোরুঁর স্রষ্টা নহেন, তিনি প্রকৃতি, অনন্তকাল ধরিয়া পৃথক্ অবস্থান করিয়া আসিতেছেন। ওবাতালা-ওদুদুআ কতকটা আমাদের পুরুষ-প্রকৃতি বা শিব-শক্তির মত। ওবাতালাকে য়োরুবারা শুচিতার ও কল্যাণের দেবতা বলিয়া পূজা করে, তিনিই শিব বা মঙ্গলময়, মানবের স্রষ্টা ও ত্রাতা; কিন্তু ওদুদুআর চরিত্র ইহাদের হাতে ঘৃণ্য রূপে চিত্রিত হইয়াছে। ওবাতালা হইতেছেন দ্যৌষ্পিতা, ওদুদুআ পৃথিবী-মাতা,—তাই পৃথিবীর পাপ ও পঙ্কিলতা ওদুদুআর চরিত্রে আরোপিত হইয়াছে—ওদুদুআ পতি ওবাতালাকে ত্যাগ করিয়া মৃগয়াপ্রিয় জনৈক অন্য দেবতাকে আশ্রয় করেন। ওবাতালা ও ওদুদুআর এক পুত্র Aganju 'আগাঁজু' ও এক কন্যা Yemaja 'য়েমাজা'। ইহারা পরস্পরের সহিত বিবাহ-সূত্রে বদ্ধ হয়। ইহাদের দুই সন্তান Obalofun 'ওবালোফুঁ' অর্থাৎ 'বাক্‌পতি' এবং Iya 'ইয়া' অর্থাৎ 'মাতা'; ইহারা দুইজন হইতেছেন আদি মানব-মানবী। ইহাদের আর এক পুত্র Orungan 'ওরুঙ্গান'-এর দুর্বৃত্ততার ফলে য়েমাজার মৃত্যু হয়। য়েমাজার মৃত্যুর পরে তাহার দেহ স্ফীত হয়। দেহের রক্ত-মাংস-মেদ হইতে পনের জন প্রধান দেবতার উদ্ভব হয়। এই দেবতারা এখন য়োরুবা জাতির পূজিত।

ইঁহাদের অনুরূপ দেবতা পশ্চিম-আফ্রিকার অন্যজাতিগুলির মধ্যেও আছেন।

এই পনের-জন দেবতার মধ্যে প্রধান হইতেছেন এই কয়জন। [ ১ ] Shango 'শাঙ্গো'—ইনি বজ্রের দেবতা, য়োরুবারা ইঁহার খুবই পূজা করে। আকাশে মেঘের মধ্যে এক পিত্তলময় প্রাসাদে শাঙ্গো নিজ গণের দ্বারা পরিবৃত হইয়া বাস করেন; তাঁহার অসংখ্য ঘোড়া আছে। শাঙ্গোর রূপ মূর্তিতে প্রদর্শিত হয়—শ্মশ্রুযুক্ত দেবতা, ঘোড়ায় চড়িয়া যাইতেছেন। শাঙ্গোর তিন স্ত্রী—তিনজনেই য়েমাজার দেহ হইতে সম্ভূত, তিনজনেই তিনটী নদীর অধিষ্ঠাত্রী দেবী; ইঁহাদের মধ্যে প্রধানা হইতেছেন Oya 'ওইয়া,' ইনি বিশাল Niger নাইগার নদীর দেবী। শাঙ্গো পাপের শাস্তি দেন। শাঙ্গোর অন্যতম অনুচর হইতেছে Oshumare 'ওশুমারে' বা 'রামধনু'—ইহার কার্য্য হইতেছে, মেঘমালার মধ্যে শাঙ্গোর পিত্তলময় প্রাসাদে পৃথিবী হইতে জল শোষণ করিয়া লওয়া। Double-axe বা যোড়ামুখ কুড়ালি শাঙ্গোর বিশেষ বর্ণ-চিহ্ন। শাঙ্গোর সম্বন্ধে এই স্তোত্রটী খুবই জনপ্রিয়—

> হে শাঙ্গো, তুমিই প্রভু!
> তুমি অগ্নিময় প্রস্তরখণ্ড-সমূহ হাতে করিয়া লও,
> পাপীদিগকে শাস্তি দিবার জন্য!
> তোমার ক্রোধ প্রশমন করিবার জন্য!
> ঐ প্রস্তর যাহাকেই লাগে, তাহার বিনাশ ঘটে;
> অগ্নি বনানীকে খাইয়া ফেলে,
> বৃক্ষরাজি ভগ্ন হয়,
> সমস্ত প্রাণী বিনষ্ট হয়॥

[ ২ ] Ogun 'ওগূঁ'—লৌহ, যুদ্ধকার্য্য এবং শিকারের দেবতা। যে কোনও লৌহখণ্ডে ইঁহার অধিষ্ঠান। বৃত্তিতে যাহারা লোহার বা কামার এবং সিপাহী ও শিকারী, তাহাদের দ্বারায় বিশেষ ভাবে

পূজিত। [ ৩ ] Orishako 'ওরিশাকো', Orisha Oko অথবা Oko 'ওকো'—কৃষির দেবতা, পুরুষ। অন্য নিগ্রো জনগণের মত য়োরুবাদের মধ্যে কৃষিকার্য্য মেয়েরাই করিত, সেইজন্য 'ওকো'র পূজকেরা বেশীর ভাগই স্ত্রীলোক। [ ৪ ] Shopono 'শোপোনো' বা 'শ-প-ন'—বসন্ত-মারীর দেবতা। [ ৫ ] Olokun 'ওলোকুঁ' বা 'সাগর-পতি'—সমুদ্রের দেবতা, বা বরুণ ; [৬] Ifa 'ইফা'—ভবিষ্যদ্বাণীর দেবতা—ইনি শাঙ্গো ও তৎপত্নী ওইয়া-র পরেই জনপ্রিয় দেবতা। [ ৭ ] Aroni 'আরোনি'—বনদেবতা ; ইহাঁর সম্বন্ধে য়োরুবাদের কল্পনা বিশেষ কবিত্বময়। এতদ্ভিন্ন অন্য দেবতাদেরও পূজা আছে।

উপর্য্যুক্ত Orisha 'ওরিশা' বা দেবতাদের পরেই হইতেছে প্রেত ও পিতৃপুরুষদের সম্মান। ইহাদের মধ্যে নানা প্রকারের প্রেতের কল্পনা আছে। পিতৃলোক হইতে প্রেতগণ পৃথিবীতে আগমন করে। এক শ্রেণীর লোক প্রেতের অভিনয় করিয়া ইহাদের শ্রাদ্ধের অনুরূপ ধর্মানুষ্ঠানে সাহায্য করিয়া, দক্ষিণা গ্রহণ করে। যাহারা প্রেত সাজিয়া আসে তাহাদের Oro 'ওরো' বলে। ইহারা রাত্রে সারা-গা-ঢাকা উলু-খড়ের বা অনুরূপ বস্তুর পোষাক পরিয়া বাহির হয়, এবং ছিদ্র-যুক্ত ডিমের আকারের কাঠের চেপ্‌টা ফিরকী বা ফলায় দড়ি বাঁধিয়া, সেই দড়ি দিয়া কাঠের ফলাটীকে বোঁ-বোঁ করিয়া ঘুরাইয়া তদ্দ্বারা এক অদ্ভুত আওয়াজ করিতে-করিতে আসে। এইরূপ ঘুরনী-ফলার বা 'ভমরা'র গায়ে কখনও-কখনও পুরুষ বা স্ত্রী-মূর্ত্তি খোঁদা থাকে ; এই ফলাগুলি ৬ ইঞ্চি হইতে ২॥ ফুট পর্য্যন্ত লম্বা হয়, এবং ঘুরাইবার কালে, আকার অনুসারে ইহা হইতে সূক্ষ্ম বা গম্ভীর ধ্বনি নির্গত হয়। এইরূপ ভমরাকে ইংরেজীতে Bull-roarer বলে ; অস্‌ট্রেলিয়ার আদিম অধিবাসীদের মধ্যে এবং অন্য বহু আদিম জাতির মধ্যে

ধর্মানুষ্ঠানে ইহার রেওয়াজ আছে; বঙ্গদেশে স্বাধীন ত্রিপুরা-রাজ্যে টিপ্‌রা জাতির লোকেদের মধ্যে—ইহারা 'আদিম হিন্দু'—বাৎসরিক শক্তি-পূজায় এই প্রকার bull-roarer ব্যবহৃত হয়; ইহার স্থানীয় বাঙ্গালা নাম 'ভেম্‌রা' বা 'ভম্‌রা'। কিন্তু আমাদের শাস্ত্রীয় হিন্দু অনুষ্ঠানে এ জিনিস অজ্ঞাত। ইহাদের পূজার রীতিতে এমন অনেক উপকরণ ও ক্রিয়া প্রচলিত, যাহা কেবল ইহাদের মধ্যেই মিলে—সে-সকল ইহাদের ইতিহাস ও প্রাকৃতিক আবেষ্টনীর ফল। দেবতা ও প্রেত ভিন্ন, য়োরুবারা পাপ-পুরুষ বা শয়তান Eshu 'এশু'র (অর্থাৎ 'অন্ধকারের রাজা'র) পূজা করে।

য়োরুবাদের শিশুকালেই পুরোহিতেরা ঠিক করিয়া দেন, কোন্ বিশেষ দেবতা তাহার ইষ্ট-দেবতা হইবে—সারা জীবন বিশেষ ভাবে সেই দেবতাকেই তাহার পূজা করিতে হইবে। প্রভাতে উঠিয়া প্রত্যেকই আস্তিক য়োরুবা নিজ ইষ্ট-দেবের নাম লইয়া তাঁহাকে প্রণাম করে। জলে নামিয়া স্নান করিবার সময় অনেকে দেবতার উদ্দেশে মন্ত্র বলিতে থাকে—মন্ত্র অবশ্য য়োরুবা-ভাষায়। ইহাদের মন্দির খড়ের-চালে ঢাকা সাধারণ কুটীর মাত্র, যে রকম কুটীরে বা গৃহে ইহারা নিজেরা অবস্থান করে। সাধারণের জন্য বিভিন্ন দেবতার মন্দির থাকে, আবার সম্পন্ন বা দরিদ্র গৃহস্থের বাড়ীর আঙ্গিনায় বা ঠাকুর-ঘরে ঠাকুরের মূর্তি থাকে। আবার বৃক্ষরাজিময় কোনও পবিত্র স্থান মন্দিরের মত ব্যবহৃত হয়। গাছকে আশ্রয় করিয়াও পূজা হয়। সাধারণ খাদ্য-সম্ভার, ফল প্রভৃতি উৎসর্গ করিয়া, মদ ঢালিয়া, ডিম ভাঙ্গিয়া, এবং নানা প্রকার পশু ও পক্ষী জবাই করিয়া পূজা হয়। আমরা যেমন দেবতাকে ফুল দিয়া পূজা করি, সেরূপ পুষ্পদানের রীতি ইহাদের পূজায় অজ্ঞাত। বিশেষ দেবতার পুরোহিতেরা বিশেষ প্রকারের বর্ণচিহ্ন ধারণ করে;

যেমন, ওবাতালার পুরোহিতেরা কেবল সাদা রঙের কাপড় পরে, গলায় শ্বেতবর্ণের মালা ধারণ করে। ভূমিতে মাথা ঠেকাইয়া প্রণাম করার বিধি আছে। পশু-বধ করিয়া হয় সমস্ত অগ্নিসাৎ করা হয়, না হয় তাহার রক্ত লইয়া দেবতার দ্বারে মাখানো হয়। ফল ও খাদ্যের নৈবেদ্য ও বলির পশুর মাংস প্রসাদ-রূপে উপাসকদের দ্বারা ভক্ষিত হয়। সাধারণ-অনুষ্ঠান-মূলক পূজা ভিন্ন, ব্যক্তিগত প্রার্থনারও রীতি সুপরিচিত—ওলোরুঁ, শাঙ্গো, ইফা প্রভৃতি বিশেষ দেবতার নিকট রুচি-মত লোকে প্রার্থনা ও আত্মনিবেদন করে। ইহাদের মধ্যে আত্মার অবিনাশিতার পূরা বোধ আছে। য়োরুবাদের মতে, মানুষ নিজ পাপ-পুণ্যের ফল-ভোগ করে। সঙ্গে-সঙ্গে পুনর্জন্মবাদও ইহারা মানে। তবে পারলৌকিক ব্যাপার সম্বন্ধে ইহাদের বিচার খুব গভীর নহে। মানবাত্মার শেষ বিশ্রাম-স্থান Olorun 'ওলোরুঁ' বা পরমেশ্বর।

দেখা যাইতেছে যে, সুদূর পশ্চিম-আফ্রিকার তথা-কথিত বন্য ও বর্বর নিগ্রো মানুষ, আমাদের মত একই ভাবে, আশা আশঙ্কা, জুগুপ্সা আকাঙ্ক্ষার দ্বারা চালিত, এবং সহজ ও স্বাভাবিক ভাবে যে ধর্ম-মত তাহারা গড়িয়া তুলিয়াছে, তাহার সঙ্গে আমাদের ধর্ম-মতের অনেক সাদৃশ্য আছে। সুসভ্য, শিক্ষিত ও পরমত-সহিষ্ণু হিন্দু দ্বারা প্রভাবান্বিত হইলে, ইহাদের আধ্যত্মিক জীবন কিরূপ দাঁড়াইত, তাহা বলা কঠিন; তবে এটুকু মনে হয়, আমাদের সংস্কৃতির মজ্জায়-মজ্জায় যে চিন্তাধারা বিদ্যমান, যে "যত মত, তত পথ," তাহার কল্যাণে, য়োরুবারা ও অনুরূপ অন্য আফ্রিকান জাতির লোকেরা, নিজের ধর্মের মধ্য দিয়াই আধ্যাত্মিক মুক্তির সন্ধান পাইত, এবং অন্য ধর্মের অন্ধ অসহিষ্ণুতার ফল-স্বরূপ আত্ম-দৈন্য স্বীকারের অপমান হইতে বহুল পরিমাণে রক্ষা পাইত॥

---

# মেক্সিকোর নব-চেতনা

মাস কয়েক পূর্বে Literary Digest 'লিটেরারি ডাইজেস্ট' নামক সুবিখ্যাত মার্কিন পত্রিকায় একটী সংবাদ পাঠ করিয়া, যেমন বিস্মিত, তেমনি আনন্দিত হইয়াছিলাম। বিস্মিত হইয়াছিলাম— অঘটন-ঘটন দেখিয়া; যাহা মরিয়া গিয়াছে বলিয়া জানিতাম, তাহা সম্পূর্ণ মরে নাই, তাহার পুনরভ্যুদয় ঘটিতেছে ইহা দেখিয়া। এবং আনন্দিত হইয়াছিলাম এই জন্য যে, পৃথিবীর একটী বিশিষ্ট সভ্যতা গড়িয়া তুলিয়াছিল এমন একটী সুসভ্য জাতি, বহুদিনের নিষ্পেষণের ফলে যে-জাতি নিজ ব্যক্তিত্বকে, নিজ আত্মাকে হারাইয়া ফেলিয়াছিল, নিজ আধিভৌতিক, আধিমানসিক ও আধ্যাত্মিক চর্য্যা বা সংস্কৃতিকে যে-জাতি নিজের জীবন হইতে, নিজের জাতীয় চেতনা হইতে বাধ্য হইয়া ধীরে-ধীরে মুছিয়া ও মিটাইয়া দিতেছিল, সেই-জাতি আবার তাহার হৃত-চেতনা ফিরিয়া পাইতেছে দেখিয়া। আমি আধুনিক মানব; এবং, আমি হিন্দু; উভয় কারণেই, জগতের প্রত্যেক সংস্কৃতির, প্রত্যেক ধর্ম্ম-মতের সার্থকতা ও তাহার নিজ গৌরবে অবস্থানের আবশ্যকতা, আমার কাছে একটা স্বতঃসিদ্ধ বস্তু; বৈচিত্র্যের মধ্যে ঐক্য, ঐক্যের মধ্যে বৈচিত্র্য,—ইহাই আমার কাম্য; সুতরাং, এক অখণ্ড মানব-সভ্যতার ও মনোভাবের একটী বিচিত্র প্রকাশকে ধ্বংস হইতে দেওয়া আমি পাপ বলিয়া মনে করি। অতএব, একটী অধুনা-বিধ্বস্ত প্রাচীন সভ্যতা, যাহা জগতের অন্যান্য সভ্যতার মধ্যে একতম বস্তু, তাহার পুনঃপ্রতিষ্ঠায় আমার আনন্দ হাওয়া স্বাভাবিক ব্যাপার বটে। বিষয়টী এই—মেক্সিকো দেশের শিক্ষা-সচিব মহাশয় নিজ

দপ্তর হইতে প্রচারিত কার্য্যক্রম-পত্র মারফৎ আজ্ঞা দিয়াছেন যে, অতঃপর খ্রীষ্ট-জন্মদিবস উপলক্ষে উৎসবের সময়ে শিশুদের বলিতে হইবে যে, স্বর্গ হইতে খ্রীষ্টান সিদ্ধ-পুরুষ Santa Claus 'সাণ্টা-ক্লস্' বা Saint Nicolaus 'সন্ত নিকোলাস্' ছেলেদের জন্য খেলনা প্রভৃতি উপহার লইয়া অবতীর্ণ হন না ; স্বর্গ হইতে অবতীর্ণ হন, প্রাচীন মেক্সিকোর দেবতা Quetzalcoatl 'কেৎসাল্‌কোআৎল্‌'। ইউরোপের খ্রীষ্টান দেশগুলিতে ছেলেমেয়েদের মধ্যে বিশ্বাস আছে যে, যীশু-খ্রীষ্টের জন্ম-দিনের পূর্ব্বের রাত্রে স্বর্গ হইতে সিদ্ধ-পুরুষ Santa Claus সাণ্টা-ক্লস নামিয়া আসেন ; তিনি একটী থলিয়াতে ছেলেদের জন্য নানা খেলনা লইয়া আসেন, ছোট-ছোট ছেলেরা রাত্রে বিছানার শিয়রে নিজ-নিজ মোজা ঝুলাইয়া রাখে, সাণ্টা-ক্লস তাহাদের মোজাগুলি খেলনা, লজঞ্চুস প্রভৃতিতে ভরিয়া দেন। রাত্রে কল্পিত সাণ্টা-ক্লস-এর হইয়া বাপ-মায়ে এই কার্য্যটী করেন ; প্রাতে উঠিয়া ছেলেরা মোজার মধ্যে খেলনা প্রভৃতি পাইয়া ভাবে যে, রাত্রে সাণ্টা-ক্লস আসিয়াছিলেন, ও ইহাতে তাহাদের বড় আমোদ হয়। সাণ্টা-ক্লস-এর গল্পের উদ্ভব হয়, উত্তর-পূর্ব- ও মধ্য-ইউরোপে, বরফের দেশে ; মূলতঃ টিউটন ও শ্লাব জাতির দেবতার ভাব লইয়া ইঁহার কল্পনা ; সে-সব দেশ খ্রীষ্ট-জন্মোৎ-সবের সময়ে বরফে ঢাকা থাকে, সাণ্টা-ক্লস বল্‌গা-হরিণের চাকা-বিহীন গাড়ীতে করিয়া বরফের উপর দিয়া আসেন ; তাঁহাকে দেখিতে হাসি-মুখ, লম্বা সাদা দাড়ীওয়ালা একটী বুড়া, পরিধানে সাদা লোমের অস্তর দেওয়া লাল পোষাক, পায়ে হাঁটু পর্য্যন্ত বুট-জুতা। এই মূর্তিতে আবার ইংরেজীতে তাঁহাকে Father Christmas-ও বলা হয়। সাণ্টা-ক্লস বরফের দেশ হইতে আগাইয়া আসিয়া গরমের দেশ দক্ষিণ-ইউরোপেও পহুঁছিয়া, ক্রমে সমগ্র খ্রীষ্টান ইউরোপের ছেলেদের ভক্তি

ও প্রীতি লাভ করিয়া আসিতেছেন। খ্রীষ্টান ধর্মের Saint অর্থাৎ সিদ্ধ-পুরুষ নামে লৌকিক নানা দেবতার সঙ্গে-সঙ্গে এই ঠাকুরটীও মেক্সিকোতে প্রবেশ লাভ করেন। মেকিক্সোর প্রাচীন ধর্ম ও দেবতা ছিল; খ্রীষ্টাব্দ ১৫২১ সালে রোমান-কাথলিক খ্রীষ্টান স্পেনীয়দের দ্বারা মেক্সিকো বিজিত হইবার পরে, জোর করিয়া মেক্সিকোর লোকেদের খ্রীষ্টান করা হইতে লাগিল। ইহাতে তাহাদের প্রাচীন দেবতা-বাদ প্রায় লোপ পাইল। প্রায় লোপ পাইল—সম্পূর্ণ লোপ পায় নাই। লোকে Santo বা Saint নামে পরিচিত কাথলিক খ্রীষ্টান ধর্মের নূতন দেবতাদের গ্রহণ করিতে বাধ্য হইল, কিন্তু তাহাদের জাতির হৃদয় হইতে উদ্ভূত প্রাচীন দেবতাদের কথা একেবারে তাহারা ভুলিল না। নানা Saint-দের মধ্যে সাণ্টা-ক্লস-ও আসিয়া গেলেন; এবং যে মেক্সিকোর ছেলে হয়তো জীবনে কখনও বরফ-পড়া দেখে নাই ও পায়ে কখনও মোজা দেয় নাই, সারা জীবন খালি পায়ে অথবা চামড়ার চাপলি জুতা পরিয়া যাহাকে কাটাইতে হয়, তাহাকেও শিখানো হইতে লাগিল, সর্বাঙ্গ লোমের অস্তর করা পোষাকে ঢাকিয়া হাঁটু অবধি বুট পরিয়া, চাকা নাই এমন বল্‌গা-হরিণের টানা গাড়ীতে চড়িয়া সাণ্টা-ক্লস খেলনা লইয়া অবতীর্ণ হন, এবং মাথার শিয়রে রাখা মোজার ভিতরে তিনি খেলনা দিয়া যান। এই হাস্যকর ব্যাপারের উৎপাত হইতে মেক্সিকোর ছেলেদের উদ্ধার করিবার জন্য মেক্সিকোর শিক্ষা-সচিবের প্রস্তাবিত শিক্ষা। Quetzalcoatl 'কেৎসাল্‌কোআৎল্‌' প্রাচীন মেক্সিকোতে সভ্যতার, সৌজন্যের ও বদান্যতার দেবতা ছিলেন; মেক্সিকোর অন্যান্য দেবতাদের উদ্দেশ্যে নরবলি হইত, কেবল ইঁহার উদ্দেশ্যে হইত না; চারি শত বৎসর ধরিয়া নাম-মাত্র খ্রীষ্টান থাকা সত্ত্বেও, মেক্সিকোর জন-সাধারণ

ইঁহার নাম এখনও ভুলে নাই; ইঁহাকেই স্মরণ করিয়া বড়-দিনের অর্থাৎ যীশু-খ্রীষ্টের জন্মদিনের উপলক্ষ্যে আমোদ করাই মেক্সিকোর ছেলেদের পক্ষে স্বাভাবিক ও উচিত হইবে, উত্তর-ইউরোপ হইতে আগত ঠাকুর Saint Nicolaus বা Santa-Claus-এর আগমন কল্পনা তাহাদের পক্ষে ততটা স্বাভাবিক বা উচিত হইবে না; এবং এই ভাবে 'কেৎসাল্‌কোআৎল্‌'-এর কথা স্মরণ করার সঙ্গে-সঙ্গে, তাহাদের মনে স্বদেশের প্রাচীন সংস্কৃতি সম্বন্ধে একটা জ্ঞান, একটা গৌরব-বোধ জন্মিবে; এই সমস্ত কথা ভাবিয়া, মেক্সিকোর শিক্ষা-সচিব এই প্রকার অভাবনীয় ভাবে খ্রীষ্টান ধর্মের সর্ব-প্রধান পর্ব-দিবসের সহিত প্রাচীন মেক্সিকোর দেবতা-বাদকে, অর্থাৎ প্রাচীন মেক্সিকোর চিন্তা ও কল্পনাকে জুড়িয়া দিয়া, নূতন ধরণের এক সমন্বয় করিবার প্রয়াস করিয়াছেন।

এইরূপ সমন্বয় ধীরে-ধীরে ভারতীয় মুসলমানেরাও করিয়া লইয়াছে; বাহির হইতে আগত এবং আরব দেশে প্রথম প্রচারিত আল্লা-রসূল-বাদ, তথা পারস্যে বিশেষ-ভাবে পরিপুষ্ট সূফী-মতবাদ, ভারতীয় মুসলমানের মনের গভীরতম প্রদেশে তাহাদের হিন্দু পিতৃপুরুষদের ধর্ম ও লৌকিক দেবতা-বাদকে একেবারে চাপা দিতে পারে নাই। বহুস্থলে এই দুইয়ে একটা যে আপস হইয়া গিয়াছে, কোরান-ও-হদীস-সর্বস্ব নিষ্ঠাবান্‌ ও গোঁড়া মোল্লা-মৌলবীর শত চেষ্টা সত্ত্বেও, এই আপসটীই ভারতীয় মুসলমান জনগণের সত্যকার ধর্ম হিসাবে দাঁড়াইয়া গিয়াছে। ভারতীয় মুসলমান-সাহিত্যেও এই আপসটী বিরল নহে। উদাহরণ স্বরূপ, উর্দূ-ভাষার এক আদি ও প্রধান নাটক 'ইন্দর্‌-সভা'র উল্লেখ করা যাইতে পারে। অযোধ্যার শেষ স্বাধীন মুসলমান রাজা ওয়াজিদ আলী শাহের সভার কবি অমানৎ কর্তৃক ১৮৫৩ সালে লিখিত

হয় এই পুস্তক। রাজা ইন্দ্রের সভায় অপ্সরার পরিবর্ত্তে পারস্যের পরীস্থানের পরীরা আসিয়া নাচ-গান করে; ইন্দ্রের সভায় আর কোনও দেবতা নাই, আছে খালি দুইজন 'দেও' অর্থাৎ 'অসুর'—এই 'দেও' শব্দটী পারস্য দেশের; দেও-দ্বয় ইন্দ্রের হুকুম তামিল করিতেই নিযুক্ত; পরীদের নাম 'পোখ্‌রাজ পরী', 'নীলম্ পরী,' 'সব্‌জ্ পরী' প্রভৃতি; ইহারা আল্লার নামে নমস্কার করিয়া রাজা ইন্দ্রের সভায় গান করে। দেবরাজ ইন্দ্র একজন ফেরিশ্‌তা বা angel অর্থাৎ দেবদূতের স্থানীয় হইয়া গিয়াছেন, এবং 'বেহেশৎ' অর্থাৎ আল্লার স্বর্গ হইতে হিন্দুর দেবতা ইন্দ্র তাঁহার ইন্দ্র-সভা পৃথক্ রাখিয়া বেহেশ্‌ৎ-এর শুচিতা রক্ষা করিয়াছেন। এইরূপ আপস করিতে কাহারও বাধে নাই,—না মুসলমান বাদশাহের, না তাঁহার মুসলমান শায়েরের।

যাহা হউক, মেক্সিকোর কথায় ফিরিয়া আসা যাউক। এই যে সমন্বয়টী প্রস্তাব করিয়া মেক্সিকোর শিক্ষা-সচিব, খ্রীষ্টান-ধর্মাবলম্বী স্পেনীয়-ভাষী মেক্সিকোর ইস্কুলে-ইস্কুলে সার্কুলার জারী করিলেন, ব্যাপারটীর ভিতরের কথা কি? মেক্সিকোর লোকেরা কি ও কেমন? তাহারা কি বলে, কি ভাবে, কি রূপে থাকে? 'কেৎসাল্‌কোআৎল্'-এর পুনরভ্যুত্থান, সরকারী মতে এতদিন পরে হয় কি করিয়া? এই সমস্ত কথা আলোচনা করিতে গেলে একটা খুব বড় ব্যাপার আমাদের চোখে পড়িবে, এবং দেখা যাইবে যে, 'কেৎসাল্‌কোআৎল্'-এর নাম লইয়া মেক্সিকোতে যে প্রাচীন সভ্যতার সহিত, অর্থাৎ মেক্সিকোর জাতীয় বৈশিষ্ট্যের সহিত, আত্মিক যোগসাধনের চেষ্টা হইতেছে, সে-রূপ ব্যাপার যুগ-ধর্মের ফল, এবং কেবল মেক্সিকোতেই নিবদ্ধ নহে,—মেক্সিকো ভিন্ন অন্য প্রাচীন সভ্য জাতির দেশেও এইরূপ প্রাচীন

মনোভাবের Renaissance বা নব-জীবনের ঢেউ উঠিয়াছে; এবং এই ঢেউয়ের আঘাতে বহু স্থলে গোঁড়া খ্রীষ্টীয় ও অন্য মতের ধর্মের বা মনোভাবের সৌধ ভগ্ন হইয়া বিধ্বস্ত হইয়া যাইতেছে।

আমেরিকার আদিম অধিবাসিগণ প্রাগৈতিহাসিক যুগে এশিয়া হইতে গিয়াছিল, এইরূপ অনুমিত হয়—উত্তর-পূর্ব এশিয়া হইতে বেরিং প্রণালী অতিক্রম করিয়া উত্তর-আমেরিকায় আলাস্কা-প্রদেশে পহুঁছে, পরে ধীরে-ধীরে দক্ষিণে উত্তর- ও দক্ষিণ-আমেরিকার বিভিন্ন প্রান্তে প্রসৃত হয়। এই-জাতীয় মানব, অনেকগুলি বিভিন্ন শাখা-প্রশাখায় বিভক্ত হইয়া পড়ে। উত্তর-আমেরিকায় আধুনিক সংযুক্ত-রাষ্ট্রের অংশ-বিশেষে ইহারা একটী উচ্চ পর্য্যায়ের সভ্যতা গড়িয়া তুলে, কিন্তু ইহাদের সভ্যতার চরম বিকাশ ঘটিয়াছিল মেক্সিকো দেশে। দক্ষিণ-আমেরিকার পেরু ও বোলিভিয়া দেশের সভ্যতাকে ইহার পরে উল্লেখ করিতে হয়। মেক্সিকো দেশে নানা জাতীয় আমেরিকান লোকে, খ্রীষ্ট-জন্মের বহু পূর্ব হইতেই, বড়-বড় শহর প্রস্তুত করিয়া বাস করিতে থাকে, এবং ইহাদের মধ্যে ভাস্কর্য্য, চিত্রাঙ্কন, জ্যোতিষ প্রভৃতি শিল্প ও বিদ্যা বিশেষ উন্নতি লাভ করে।

মেক্সিকোর এই-সমস্ত আদিম জাতি কয়েকটী বিভিন্ন শ্রেণীতে পড়ে। মুখ্য শ্রেণীবিভাগগুলি এই—[১] Nahua নাহুআ জাতি—ইহারাই প্রাচীন মেক্সিকোর সর্ব-পরাক্রান্ত জাতি ছিল, এবং নানা বিষয়ে ইহাদের সভ্যতা সর্বাপেক্ষা পরিপুষ্টি লাভ করিয়াছিল; [২] Tarascan তারাস্কান জাতি; [৩] Otomi ওতোমি জাতি; [৪] Totonac তোতোনাক জাতি; [৫] Mixtec মিস্তেক জাতি; ও [৬] Zapotec সাপোতেক জাতি; এবং [৭] Maya-Quiche মায়া-কিচে জাতি। এই সকল জাতি ভাষায় পৃথক্ হইলেও,

ভাব-জগতে ও বাস্তব সভ্যতায় একই ছিল। ইহাদের মধ্যে Maya-Quiche মায়া-কিচে জাতির সভ্যতা সর্বাপেক্ষা প্রাচীন, দক্ষিণ-মেক্সিকোতে ও Yucatan ইউকাতান উপদ্বীপে ইহাদের বিস্তর প্রাচীন নগরের ও মন্দির প্রভৃতির ধ্বংসাবশেষ এখনও আমাদের বিস্ময় উৎপাদন করিয়া থাকে। মায়া-কিচে জাতি জ্যোতিষ-বিস্তায় বিশেষ উন্নতি লাভ করিয়াছিল। মায়াদের পরেই উত্তর- ও মধ্য-মেক্সিকোর Nahua নাহুআ জাতির উল্লেখ করিতে হয়। ইহারা মায়াদের অপেক্ষা কাল হিসাবে অর্বাচীন; এবং মায়াদের নিকট হইতে ইহারা বহু ব্যাপার শিক্ষা করিয়া গ্রহণ করিয়াছিল বলিয়া অনুমিত হয়। Nahua নাহুআ জাতির দুইটি বড় শাখা—এক, Toltec তোল্‌তেক্‌, ও দুই, Aztec আস্তেক্‌। তোল্‌তেক্‌গণের হাতেই নাহুআ-সভ্যতার পত্তন হয়, এবং ইহাদের নিকটে সভ্যতার নানা অঙ্গ শিক্ষা করিয়া আস্তেক্‌গণ ক্রমে শক্তিশালী হইয়া উঠে। তোল্‌তেক্‌গণ শান্তিপ্রিয় ছিল, তাহারা ক্রমে দুর্ধর্ষ আস্তেক্‌দিগের নিকট পরাজয় স্বীকার করে, সমস্ত উত্তর- ও মধ্য-মেক্সিকোতে ক্রমে আস্তেক্‌গণের ক্ষমতা সুদৃঢ় হয়। এই-সব ব্যাপার খ্রীষ্টীয় একাদশ শতকের মধ্যেই ঘটিয়াছিল।

১৫১৯ সালে স্পেনীয়েরা প্রথম মেক্সিকো দেশে পদার্পণ করে। একজন স্পেনীয় সেনানী Hernando Cortes হের্নান্দো কোর্তেস মেক্সিকোতে আসিয়া উপনীত হন। সেই সময়ে মেক্সিকোর সভ্যতা চরম উন্নতির অবস্থায় আরোহণ করিয়াছে। মেক্সিকোর ঐশ্বর্য্য ও পার্থিব সভ্যতার উৎকর্ষ দেখিয়া সুসভ্য ইউরোপ হইতে আগত স্পেনীয়দেরও তাক লাগিয়া গিয়াছিল। তখন মধ্য-মেক্সিকোতে আস্তেক্‌গণ প্রায় তাবৎ অন্য জাতিকে পরাজিত করিয়া সুবিশাল একটী সাম্রাজ্য স্থাপন

করিয়াছে, তখন তাহাদের সাম্রাট Motecuhzoma 'মোতেকুহ্‌সোমা' বা Montezuma 'মন্তেসুমা' দোর্দণ্ড-প্রতাপে রাজত্ব করিতেছিলেন। উত্তর- ও মধ্য-মেক্সিকোর কতকগুলি জাতি তখনও আস্তেক্ সাম্রাজ্যের অধীনতা স্বীকার করে নাই। কতকগুলি আবার তাহা স্বীকার করিলেও, আস্তেক্‌দের বিরোধী ছিল। মিস্তেক্ ও সাপোতেক্ জাতিদ্বয়, এবং মায়া-কিচে জাতি কখনও আস্তেক্‌দের অধীনে আইসে নাই। যাহা হউক, আস্তেক্ সভ্যতা জগতের ইতিহাসে মানবের সৃষ্ট সভ্যতার মধ্যে এক অতি লক্ষণীয় সৃষ্টি ছিল। আমেরিকার লোকেরা লোহার বা মিশ্র ধাতুর ব্যবহার শিখে নাই, তীক্ষ্ণধার পাথরের কুঁচি দিয়া ইহারা ধাতু-নির্মিত অস্ত্রের কার্য্য চালাইত; লোহার ছেনী ব্যবহার না করিয়া ইহারা যে প্রকার বিরাট্ প্রস্তরখণ্ড কাটিয়া, ঘষিয়া, মসৃণ করিয়া সৌধ নির্মাণ করিত, তাহা দেখিয়া আশ্চর্য্যে অভিভূত হইয়া যাইতে হয়। ইহাদের মধ্যে লিখন-রীতিও উদ্ভুত হইয়াছিল; চিত্রের সাহায্যে ইহারা ভাব ও ধ্বনি উভয়ই প্রকাশ করিত, এবং জ্যোতিষ, দেব-চর্য্যা, ইতিহাস প্রভৃতি বিষয়ে নানা রঙ্গের চিত্রময় পুথি লিখিত। আস্তেক্, সাপোতেক, মায়া প্রভৃতি জাতির প্রাচীন পুথিগুলি, মেক্সিকো ও ইউকাতান বিজয়ের সঙ্গে-সঙ্গে ধর্মান্ধ গোঁড়া কাথলিক পাদ্রিরা শয়তানের অপকীর্তি ভাবিয়া যথাশক্তি পুড়াইয়া ফেলে। ইহাদের হাত হইতে খানকয়েক পুথি কোনও ক্রমে রক্ষা পাইয়া যায়, সেইগুলি এখন ইউরোপ ও আমেরিকার নানা সংগ্রহ-শালায় সযত্নে রক্ষিত আছে, সেগুলির আলোচনা হইতেছে, এবং বহু স্থলে সেগুলি যথাযথ পুনর্মুদিত ও প্রকাশিত হইয়াছে।

আস্তেক্‌দের (ও অন্য মেক্সিকো-বাসীদের) বাহ্য সভ্যতা নানা বিষয়ে পূর্ণাঙ্গ ছিল। ইহাদের বড়-বড় পাথরের ইমারত হইত; চিত্র-

বিদ্যা, ভাস্কর্য্য, মণ্ডন-শিল্প, মৃৎ-শিল্প, সোনা-রূপার কাজ, জহরতের কাজ, বয়ন-শিল্প, রঙ্গীন পালখের সাজে বস্ত্র-মণ্ডন, ইত্যাদি নানা শিল্পে ইহারা খুব উন্নতি লাভ করিয়াছিল ; রাজ্য-শাসন ও ব্যবসায়-বাণিজ্য সংক্রান্ত সভ্যদেশোচিত ইহাদের রীতি-নীতি ছিল ; দেবতা ও ধর্ম্ম ছিল, সুনিয়ন্ত্রিত ধর্মানুষ্ঠান এবং বিশেষ-রীতিতে শিক্ষিত পুরোহিত-শ্রেণী ছিল। ইহাদের ধর্ম্ম ও দেবতা-বাদ মোটের উপরে অন্য প্রাচীন জাতির মতই ছিল ; ভৌতিক, মানসিক ও আধ্যাত্মিক রাজ্যের অধিষ্ঠাতৃরূপে ইহারা নানা দেবতার কল্পনা করিত, এবং দেবতার উদ্দেশ্যে নৈবেদ্য (খাদ্য, পশুবলি, পুষ্প, ধূপ) নিবেদন করিত ; নরবলিও দিত ; এবং আস্তেক্‌গণের মধ্যে নরবলির প্রথা অতি ভীষণ আকার ধারণ করে। এই নরবলিই মেক্সিকোর প্রাচীন সভ্যতার সর্বাপেক্ষা কলঙ্কের ব্যাপার ছিল। তোল্‌তেক্‌দের মধ্যে এই ভয়ানক প্রথা ছিল না, মায়া-কিচেদের মধ্যেও ছিল না, ও খুব সম্ভবতঃ অন্য জাতিগুলির মধ্যেও ছিল না। আস্তেক্‌দের নিকট হইতে এই প্রথা সর্বত্র প্রসারিত হয়। আস্তেক্‌রা ও তাহাদের দেখাদেখি অন্য জাতির লোকেরা বিশ্বাস করিত, দেবতাদের শক্তিতেই শস্য উৎপন্ন হয় (শস্যের মধ্যে মেক্সিকোর লোকেরা মাত্র ভুট্টা জানিত, মেক্সিকোর সভ্যতা বহুশঃ এই ভুট্টার চাষকেই অবলম্বন করিয়া পুষ্টিলাভ করে) ; কিন্তু দেবতারা মানুষের আহৃত যজ্ঞভাগ পাইলেই শক্তিমান্ থাকিতে পারেন ; যজ্ঞভাগের মধ্যে রক্ত ও মাংস ছিল প্রধান, বিশেষ-ভাবে নররক্ত ও নরমাংস ; প্রচুর নররক্ত ও নরমাংসের বলি পাইয়া তাঁহারা পুষ্ট ও মানুষের হিতৈষণায় নিযুক্ত থাকিতে পারিতেন। এইরূপ ভয়াবহ চিন্তা-রীতির বশবর্তী হইয়া ইহারা দেশটীকে নরবলির রক্তে প্লাবিত করিয়া দিত। আস্তেক্‌গণ বিজিত জাতির নিকট হইতে কর-রূপে প্রতি

বৎসর বলির জন্য মানুষ গ্রহণ করিত; যুদ্ধে গৃহীত-বন্দীদের বলি-রূপে বধ করা হইত। এই নরবলির ব্যাপারে নানা বীভৎস অনুষ্ঠান পালন করা হইত; কোনও-কোনও স্থলে পুরোহিতগণ ধর্মের অঙ্গ-রূপে নিহত নর-পশুর মাংসও ভক্ষণ করিত; এই সকল অনুষ্ঠান, আস্তেক্ ও অন্য মেক্সিকো-বাসীদের উচ্চ সভ্যতার সহিত, এবং দেবতাদের সম্বন্ধে তাহাদের উচ্চ ধারণার সহিত, মোটেই সঙ্গত বলিয়া বোধ হয় না। বলিদানের সাধারণ রীতি এই ছিল—একটী প্রস্তর বেদির উপরে বলি-স্বরূপ পুরুষ বা নারীকে আকাশ-মুখ করিয়া শোয়ানো হইত, চারিজন পুরোহিত তাহার দুই হাত দুই পা ধরিয়া থাকিত, এবং কৃষ্ণবর্ণের বেশ পরিহিত প্রধান পুরোহিত তীক্ষ্ণধার প্রস্তর-ফলকময় ছুরিকার আঘাতে হতভাগ্যের বক্ষোদেশ বিদীর্ণ করিয়া, তাহার বক্ষ হইতে হৃৎপিণ্ড উৎপাটিত করিয়া দেবতার মূর্তির সামনে ধরিত, এবং দেবতার মুখে ও অন্য অঙ্গে ধূমায়মান রক্ত মাখাইয়া দিত। আস্তেক্দের আমলে এইরূপে সহস্র সহস্র প্রাণ বিনষ্ট হইত। স্পেনীয়েরা এই নরবলি ব্যাপারটী দেশের পুরাতন ধর্মের সঙ্গে-সঙ্গে একেবারে বন্ধ করিয়া দিয়াছিল, ইহাই তাহাদের প্রধান কীর্ত্তি। কিন্তু তাহারা মধ্যযুগের রোমান-কাথলিক ধর্মের অনুমোদিত অন্যপ্রকারের নরবলির প্রচলন করে—বিধর্মী বা রোমান-কাথলিক ধর্মের বিরোধী ব্যক্তিকে জীবন্ত পুড়াইয়া মারার রীতি; ইহাতেও সহস্র সহস্র ব্যক্তির প্রাণ বিনষ্ট হইয়াছিল। এতদ্ভিন্ন, স্পেনীয়েরা অন্য নানা অকথ্য অত্যাচার করিয়া মেক্সিকোর আদিম অধিবাসীদের পার্থিব, মানসিক ও আত্মিক সমূহ অপকার করিয়াছিল।

মেক্সিকো-বাসীরা—বিশেষতঃ আস্তেক্গণ—বহু দেবতার পূজা করিত। পূজার মুখ্য উদ্দেশ্য ছিল, মানবের ঐহিক ও পারত্রিক মঙ্গল; বিশেষতঃ,

যথাসময়ে বৃষ্টি-পাত দ্বারা দেশের মধ্যে শস্যের প্রাচুর্য্য যাহাতে হয়, তাহাই প্রধান কাম্য ছিল। মেক্সিকান্‌দের বিশ্বাস-মত দেবতারা সংখ্যায় অনেক ছিল। জীবনের বিভিন্ন দিক্ আশ্রয় করিয়া এক-একজন দেবতা —পুরুষ-দেব বা স্ত্রী-দেবী। ইহাদের বিশেষ রূপ ছিল ; এবং বহু স্থলে একই দেবতার বিভিন্ন রূপ কল্পিত হইত। একই দেবতা মেক্সিকোর বিভিন্ন জাতির মধ্যে ঈষৎ পরিবর্তিত রূপে পূজিত হইত, এবং তাহাদের নামও বিভিন্ন হইত। সাধারণতঃ আস্তেক্ জাতির মধ্যে প্রচলিত নাম ও রূপের সম্বন্ধে কিঞ্চিৎ তথ্যই আমরা পাইয়া থাকি, কারণ এসম্বন্ধে সর্বাপেক্ষা বেশী আলোচনা হইয়াছে ; স্পেনীয় বিজয়ের সময় হইতেই, কৌতূহলী স্পেনীয় পুরোহিত ও অন্য লেখক দুই-চারিজন, এই বিষয়ে অনেক কথা লিপি-বদ্ধ করিয়া গিয়াছেন। আস্তেক্ জাতির দেবতাদের সম্বন্ধে যাহা আমরা জানি, তাহা আস্তেক্ ভিন্ন মেক্সিকো-দেশীয় অন্য জনগণের দেবতা সম্বন্ধেও প্রযোজ্য। বহু দেবতার মধ্যে আস্তেক্‌দের মধ্যে তিনজন দেবতা সর্বপ্রধান বলিয়া পূজিত হইতেন। আবার ছোট-বড় দেবতাদের মধ্যে ঐক্যের ধারণাও ছিল, সমস্ত দেবতা এক মূল ঐশী শক্তিরই বিভিন্ন মুখ বা রূপ। ইহা হইতে এক ঈশ্বরেরও কল্পনায় আস্তেক্‌রা পঁহুছিয়াছিল। মেক্সিকোর দেবতা-বাদ বিশেষ জটিল ব্যাপার—একাধিক জাতির বিশ্বাস, কল্পনা ও ঐতিহ্য মিলিয়া-মিশিয়া ইহাতে একাকার হইয়া গিয়াছিল ; আমাদের পৌরাণিক দেবতা-গ্রামের মত। ইহাদের ভাব-জগৎ আমাদের ভাব-জগৎ হইতে কতকগুলি বিষয়ে নিতান্ত পৃথক্ ; ইহাদের ভাষা পৃথক্, এবং ইহাদের ইতিহাসও আমাদের নিকটে অজ্ঞাত। ইহাদের দেবতাদের বড় বড় নামগুলিও বিশেষ আলোচনার বস্তু না হইলে আমাদের মনে রাখা কঠিন। যে তিনজন দেবতা আস্তেক্ দেবালোকের মধ্যে প্রধান

ছিলেন, তাঁহারা হইতেছেন যুদ্ধের দেবতা Huitzilopochtli 'উইৎ-সিলোপোচ্‌ৎলি', ঝড়ের দেবতা বিশ্বাত্মরূপ Tezcatlipoca 'তেস্কাৎ-লিপোকা', এবং শান্তি, সভ্যতা ও জীবনের দেবতা Quetzalcoatl 'কেৎসাল্‌কোআৎল্‌'। এতদ্ভিন্ন অন্য দেবতাদের মধ্যে ছিল Tlaloc 'ৎলালোক্‌', পর্জন্য বা বৃষ্টির দেবতা, ও তৎপত্নী Chalchihuitlicue 'চাল্‌চি-উইৎলিকুয়ে', জলের দেবতা ; 'তেস্কাৎলিপোকা'র অন্যতমা স্ত্রী Xochiquetzal 'শোচিকেৎসাল' অর্থাৎ 'পুষ্প-পতত্রিণী' বা 'কুসুম-পক্ষিণী,' ইনি প্রেম ও কামের দেবী, এবং পুষ্প ও সুকুমার শিল্পের অধি-ষ্ঠাত্রী—পুরাণ-কথা অনুসারে, তিনি প্রথম সূর্য্যদেব অথবা পর্জন্যদেব Tlaloc-এর স্ত্রী ছিলেন, পরে 'তেস্কাৎলিপোকা'র গৃহীতা হন, ও স্বর্গে প্রেমের দেবীরূপে স্থাপিত হন ; Cinteotl 'সিন্তেওৎল্‌,' ভুট্টার অধিষ্ঠাতা দেব, ও তৎপত্নী Xilonen 'শিলোনেন্‌' অর্থাৎ 'তরুণী শস্য-মাতা' ; বিদ্যুৎ ও শিকারের দেবতা Mixcoatl 'মিশ্‌কোআৎল্‌' অর্থাৎ 'মেঘসর্প' বা 'মেঘনাগ' ; ফুল ও উৎসবের কতকগুলি দেবতা ; আগুনের দেবতা ; মৃত্যুর দেবতা ;—এইরূপ অসংখ্য দেবতা ছিল। যুদ্ধের দেবতা মূলে কেবল আস্তেক্‌ জাতির দেবতা ছিলেন। 'কেৎসাল্‌কো-আৎল্‌' আমাদের মনুর মতন, প্রাচীন তোল্‌তেক জাতির এক আদি রাজার সহিত অভিন্ন-রূপে কল্পিত হইতেন ; এবং 'তেস্কাৎলিপোকা' ছিলেন ঝড়, বায়ু ও জীবনের পরিবর্তন-ধর্মের দেবতা। 'তেস্কাৎলিপোকা' বহুরূপ দেবতা ; ইহাঁর গুণ ও ক্রিয়াবলী আমাদের দেবাদিদেব শিবকে স্মরণ করাইয়া দেয়। ইনি পর্বত, ইনি নৈশ বায়ু, ইনি তারুণ্যের প্রতীক তরুণ দেবতা, ইনি ব্যাঘ্ররূপী, ইনি ইহাঁর উপাসকদের মধ্যে ও ইহাঁর নিকট বলি দেওয়ার জন্য রক্ষিত তরুণ-বয়স্ক যুবকদের মধ্যে অশরীরী রূপে বিদ্যমান। Tezcatlipoca নামের অর্থ, Smoking

Mirror বা Fiery Rock, 'জ্বলদাদর্শ' বা 'ধূমমৎ-মুকুর' অথবা 'অগ্ন্যশ্ম'; ইহার প্রতীক ছিল অগ্নিশিখা বা ধূম উদ্গীরণ-কারী গোলাকার প্রস্তর-নির্মিত মুকুর; কচিৎ তাঁহার একটী পায়ের বদলে এই মুকুর অঙ্কিত হইত। Huitzilopochtli ধ্বংসের বা হত্যার দেবতা, আমাদের ভৈরব বা কালীর মত; শব্দটীর অর্থ, Humming-bird to the Left, 'বামস্থ-মক্ষিকাচটক,' অথবা Humming-bird Wizard 'মক্ষিকা-চটক মায়াবী'; humming-bird নামক ক্ষুদ্র পাখীর রঙ্গীন পালখে তৈয়ারী বস্ত্র বা পালখের মালা তাঁহার নিদর্শন। 'তেস্কাৎলি-পোকা'কে আশ্রয় করিয়া, মেক্সিকোর লোকেরা একমাত্র ঈশ্বরের সম্বন্ধে ধারণায় পঁহুছিয়াছিল; 'তেস্কাৎলিপোকা'র উদ্দেশে (ও অন্য কতক-গুলি দেবতার উদ্দেশে) যে-সমস্ত প্রার্থনা করা হইত, সেগুলি হইতে মেক্সিকান ধর্মের সর্বোচ্চ ভাব সম্বন্ধে আভাস পাওয়া যায়। মায়া-জাতির মধ্যেও ইঁহার প্রচার ছিল; মায়ারা ইঁহাকে Hurakan বা 'এক-পাদ' নামে অভিহিত করিত। মেক্সিকান জাতির চিন্তা ও ভক্তি কত উর্ধ্বে উঠিয়াছিল, তাহার নিদর্শন স্বরূপ এইরূপ একটী আস্তেক প্রার্থনার স্পেনীয় অনুবাদের ইংরেজী অনুবাদ হইতে বাঙ্গালা করিয়া দেওয়া হইল :—

হে শক্তিমান্ প্রভু, তোমারই পক্ষপুটের নিম্নে আমাদের রক্ষা, পালন ও আশ্রয় আমরা খুঁজি। বায়ু ও রাত্রির মত তোমাকে দেখা যায় না ও ধরা যায় না। আমি আমার দৈন্য ও ক্ষুদ্রতা লইয়া আসিয়াছি, তোমার মহান্ গৌরবের সমক্ষে উপস্থিত হইতে সাহস করিয়াছি। আমি আমার নিবেদন জ্ঞাপন করিতে আসিতেছি, আমার যেন কণ্ঠরোধ হইতেছে, বাক্য স্খলিত হইতেছে; যে পথভ্রান্ত হইয়া ঘুরিয়া বেড়ায়, তাহার মত আমার কথা ঘুরিয়া মরিতেছে। তোমার করুণা পাইবার আশা অপেক্ষা তোমার ক্রোধ-উদ্দীপনের আশঙ্কা আমাকে পাইয়া বসিয়াছে। কিন্তু প্রভু! আমার এই দেহ লইয়া যাহা ইচ্ছা করো; কারণ স্বর্গে ও নরকে থাকিয়া যাহা করিবে স্থির করিয়াছ, তদনুসারে তুমি আমাদের ত্যাগ করিয়াছ। আমাদের জীবনের প্রত্যেক দিনে তোমার ক্রোধ এবং তোমার অসন্তোষ পতিত হইয়াছে॥

হে প্রভু, তুমি নিতান্তই দয়াময়। তুমি জানো যে মরণ-ধর্মী মানুষ আমরা, শিশুর মত, দোষ করিয়া শাস্তি ভোগ করিলে আমরা ক্রন্দন করি ও দীর্ঘনিঃশ্বাস ত্যাগ করি, আমাদের পাপের জন্য অনুতপ্ত হই। এইরূপেই যে-সকল ব্যক্তি দেবতা-দত্ত শাস্তিতে বিধ্বস্ত হইয়া যায়, তাহারা নিজেদের প্রতি সাতিশয় অনুযোগ আনয়ন করে; তাহারা তোমার সমক্ষে পাপ স্বীকার করে; তাহারা কৃত দুষ্কার্যের জন্য প্রায়শ্চিত্ত করে, প্রায়শ্চিত্ত-হেতু কৃচ্ছ্রতা-সাধন করে। প্রভু, তুমি অতি উদার, তুমি অতি কৃপাশীল, তুমি অতি মহান্, তুমি অতি প্রিয়। তুমি যে শাস্তি দিয়াছ, তাহাই যথেষ্ট বলিয়া বিবেচিত হউক্, এবং আমাদের শিক্ষা দিবার জন্য যে-সমস্ত বিপত্তি প্রেরণ করিয়াছ, সেগুলি ক্ষান্ত হউক ॥

'কেৎসাল্‌কোআৎল্' আস্তেক জাতি ভিন্ন অন্যান্য জাতির মধ্যেও পূজিত হইতেন; মায়া-জাতির মধ্যে তাঁহার বিশেষ সম্মাননা ছিল, মায়া জাতির লোকেরা তাঁহাকে Kukulcan 'কুকুল্‌কান' বা Gucumatz 'গুকুমাৎস্' বলিত। এই শব্দগুলির অর্থ Feathered Serpent—'পালখ বা পর-ওয়ালা সাপ, পক্ষ-যুক্ত সর্প'; সংস্কৃতে 'পত্রিনাগ' বা 'পত্রনাগ' রূপে শব্দটী অনূদিত হইতে পারে। 'কেৎ-সাল্‌কোআৎল্' বা 'পত্রিনাগ' বা 'পাখী-সাপ', মানুষ-রূপেই কল্পিত হন; আবার পাখীর পালখ-মণ্ডিত সর্প-রূপেও তাঁহার কল্পনা হয়। যে দেব-শক্তি পক্ষীর মতন গগন-বিহার করে, আবার সর্পের মত পৃথিবীর অভ্যন্তরেও যাহার গতিবিধি, সেই দেব-শক্তির প্রতীক এই 'পত্রিনাগ' বা Feathered Serpent। আবার প্রাচীন সভ্যতার নায়ক, আদি-যুগের এক বিখ্যাত নৃপতির সহিতও 'কেৎসাল্‌কোআৎল্' অভিন্ন-রূপে কল্পিত হন। এই দেবতা বিশেষ নম্র প্রকৃতির; কেবল ইঁহারই পূজায় নর-হত্যা হইত না। 'তেস্কাৎলিপোকা'কে আমাদের রুদ্র-শিবের সঙ্গে তুলনা করিলে, ইঁহাকে প্রজা-রক্ষক বিষ্ণুর আস্তেক প্রতিরূপ বলা যায়। এই দেবতাকে এখন পুনরায় মেক্সিকোর শিক্ষিত সম্প্রদায়ের অনেকে,

প্রাচীন মেক্সিকোর ও ইউকাতানের সভ্যতার দেবতা বা প্রতীক্ ভাবে গ্রহণ করিতে চাহিতেছেন।

মেক্সিকো দেশ তাহার এই বিরাট্ ও বিস্ময়কর সভ্যতা লইয়া নিজ মহিমায় খ্রীষ্টাব্দ ১৫০০-তে বিরাজ করিতেছিল। মেক্সিকোর নানা জাতি আস্তেক্ রাজচ্ছত্রের তলদেশে মিলিত হইয়া একটী উৎকর্ষ-শীল মহাজাতিতে পরিণত হইবে, তাহার আয়োজন চলিতেছিল। ইহাদের মধ্যে পূজার জন্য নর-হত্যা ক্রমে যে বন্ধ হইত, এরূপ আশা করা যায়; কারণ এইরূপ নরবলি মেক্সিকোর প্রাচীনতর যুগের সুসভ্য জাতিগণের মধ্যে কখনও প্রচলিত ছিল না, যুদ্ধপ্রিয় আস্তেক্গণই ইহার প্রচলন করে। এশিয়া ও ইউরোপের মিসর, বাবিলোন, ভারতবর্ষ, চীন, পারস্য, গ্রীস প্রভৃতি পরস্পর-সম্পৃক্ত সভ্যতা-গোষ্ঠি হইতে সম্পূর্ণ-রূপে স্বতন্ত্র-ভাবে উদ্ভূত মেক্সিকোর সভ্যতা, অভিনব পারিপার্শ্বিকে মধ্যে মানবের এক অপূর্ব সৃষ্টি। বিশ্বমানবের সভায় আমেরিকার মানবের শ্রেষ্ঠ উপহার—এই মেক্সিকোর সভ্যতা; এবং তৎপরে দক্ষিণ-আমেরিকার পেরুর সভ্যতা। আমেরিকার আদিম অধিবাসিগণ বাধা-প্রাপ্ত না হইয়া নির্বিবাদে যদি তাহাদের দ্বারা আরব্ধ এই সৃজন-কার্য্যে আরও অগ্রসর হইতে পারিত, তাহা হইলে সমগ্র মানবজাতি ইহা হইতে ভাব-জগতে, মানসিক-জগতে ও বাস্তব-জগতে কত না নব সম্পদ্ প্রাপ্ত হইতে পারিত! প্রাচীন মিসর, প্রাচীন বাবিলোন, প্রাচীন গ্রীস, প্রাচীন ও মধ্য-যুগের ভারত ও চীন, প্রাচীন রোম, মধ্য-যুগের ইউরোপ ও জাপান, মধ্য-যুগের ইস্লামী জগৎ, এই সকল বিশিষ্ট দেশের পার্শ্বে স্পেনীয় বিজয়ের পূর্বেকার মেক্সিকো—আস্তেক্, মায়া ও অন্যান্য জাতির মেক্সিকো—সগর্বে মাথা তুলিয়া দণ্ডায়মান।

কিন্তু স্পেনীয় আক্রমণ ও বিজয়, ভগবানের অভিশাপের মত

মেক্সিকোর অধিবাসীদের উপরে পতিত হইল ; যাহা তাহাদের দ্বারা সম্ভব ছিল, তাহা আর ঘটিতে পারিল না, এবং আর কখনও ঘটিতে পারিবেও না। সহৃদয় ব্যক্তিগণের নিকট এই সম্ভাব্য উন্নতি ঘটিতে না পারা, বিশ্ব-মানবের পক্ষে একটা অপরিমেয় হানি বলিয়া বিবেচিত হইবে। মেক্সিকো আর নিজ মহিমায় দাঁড়াইয়া নাই। মেক্সিকোর জন-সাধারণ, সেই সব আস্তেক্, ওতোমি, তারাস্কান, সাপোতেক্, মিস্তেক্, মায়া প্রভৃতি প্রাচীন জাতির বংশধর ; কিন্তু তাহাদের প্রাচীন গৌরবের স্মৃতি, চারি শত বৎসরের স্পেনীয় সভ্যতার অর্থাৎ স্পেনীয় রাজনৈতিক অত্যাচারের ও শোষণ-মূলক শাসনের এবং কাথলিক ধর্মের গোঁড়ামির ও অসহিষ্ণুতার চাপে ও নির্বোধ ধ্বংস-লীলায়, এখন প্রায় অন্তর্হিত। এই চারি শত বৎসরের ইতিহাস, মেক্সিকোর অধিবাসিগণের মানসিক ও সংস্কৃতি-বিষয়ক ক্রমিক অবনতিরই ইতিহাস। প্রাণপণ করিয়া, অশ্রুত-পূর্ব বীরত্ব দেখাইয়া, মেক্সিকোর লোকেরা স্পেনীয়দের বিরুদ্ধে লড়িয়াছিল ; কিন্তু তাহারা লৌহের ব্যবহার জানিত না, বর্মাবৃত ও কামান-বন্দুক-ব্যবহারকারী স্পেনীয়দের সামনে তাহারা দলে-দলে প্রাণ দিয়াছে, দেশের স্বাধীনতা রক্ষা করিতে পারে নাই। ১৫২১ সালে স্পেনীয়েরা মেক্সিকোর রাজা হইয়া বসিল। দেশ-জয়ের সময়েই যে যুদ্ধ আরম্ভ হয়, সেই সময় হইতেই ধ্বংস-লীলা চলিতেছিল। স্পেনীয় পাদ্রিদের উৎসাহ পাইয়া ষোড়শ শতকের মধ্যে প্রাচীন ধর্মের চিহ্নমাত্র যাহাতে না থাকে, সে বিষয়ে চেষ্টা চলিল। এত বড় ধ্বংস-লীলা পৃথিবীর অন্যত্র কোথাও হইয়াছে কিনা জানা যায় না। যেখানে-যেখানে স্পেনীয়দের শক্তি প্রস্থত হইল, সেখানে-সেখানে জোর করিয়া লোকেদের খ্রীষ্টান করা হইল (অর্থাৎ তাহারা যে খ্রীষ্টান, ইহা তাহাদের বাহ্যতঃ স্বীকার করাইল), এবং প্রাচীন দেব-মন্দির, মূর্তি

প্রভৃতি ধ্বংস করা হইল। তাহার পরে মেক্সিকোর অধিবাসীদের, কার্য্যতঃ উপনিবিষ্ট স্পেনীয়দের ক্রীতদাস করিয়া রাখা হইল—খ্রীষ্টান হওয়া সত্ত্বেও।

কিন্তু এইভাবে নিপীড়িত হইলেও মেক্সিকোর লোকেরা মরিল না। তাহাদের জাতির মধ্যে নিহিত প্রাণ-শক্তি বাহ্যতঃ এই স্পেনীয় উৎপাতকে স্বীকার করিয়া লইল, কিন্তু আভ্যন্তর জীবনে তাহা প্রতিকূল প্রভাব বিস্তার করিতে লাগিল। অহিংস-ভাবে বাধা দিয়া মেক্সিকোর লোকেরা হিংস্র স্পেনীয় প্রকৃতি ও মনোবৃত্তিকে গ্রাস করিয়াছে—এবং স্পেনীয় বিজেতৃবর্গ এখন মেক্সিকোর জন-সাধারণের মধ্যে মিশিয়া যাইতেছে। ১৮০৫ সালে মেক্সিকোর বিভিন্ন জাতি সংখ্যায় ও পারস্পরিক অনুপাতে এইরূপ ছিল—শ্বেতকায় বা স্পেনীয়—১০ লাখ, বা সমগ্র দেশের লোকসংখ্যার শতকরা ১৮; মিশ্রিত (স্পেনীয় ও মেক্সিকান্)—২০ লাখ, বা সমগ্র দেশের লোকসংখ্যার শতকরা ৩৮; বিশুদ্ধ আদিম মেক্সিকোর লোক—২৫ লাখ, বা সমগ্র দেশের লোকসংখ্যার শতকরা ৪৪। ১৯১০ সালের হিসাবে দেখা যায়, শ্বেতকায় ঔপনিবেশিক স্পেনীয়গণ কিরূপে কমিয়া যাইতেছে, কিরূপে মেক্সিকানরা তাহাদিগকে হজম করিয়া ফেলিতেছে:—স্পেনীয়—১১॥ লাখ—শতকরা ৭৷৷০; মিশ্রিত—৮০ লাখ—শতকরা ৫৩; বিশুদ্ধ দেশীয়—৬০ লাখ—শতকরা ৩৯।

ইহাদের মধ্যে মিশ্র-জাতীয় যাহারা, তাহাদে বেশীর ভাগ-ই খাঁটী মেক্সিকান্‌দের মতনই জীবন-যাত্রা নির্বাহ করে, অশনে ভূষণে মনোভাবে—এমন কি, চেহারাতেও—স্পেনীয় ভাব তাহাদের মধ্যে খুবই কম।

১৫৩১ হইতে ১৯১৭ পর্য্যন্ত মেক্সিকোর ইতিহাস বলিতে

মেক্সিকোর স্পেনীয় শাসক সম্প্রদায়ের ইতিহাস ও কার্য্য-কলাপ বুঝাইত। দেশের প্রকৃত অধিবাসীরা, অর্থাৎ খাঁটী ও মিশ্রিত মেক্সিকান্ জন-সাধারণ, আছে কি নাই, তাহা জানিবার বা শুনিবার আবশ্যকতা ছিল না। দেশের লোকেরা ছিল **native peons, Indian peons** —দেশীয় মজুর মাত্র। ধর্ম নাই, রাজার জাতি স্পেনীয়দের কাথিলক খ্রীষ্টান ধর্মের সঙ্গে নিজেদের আচার অনুষ্ঠান ও চিন্তা-প্রণালী মিশাইয়া এক কিম্ভুত-কিমাকার খিচুড়ী ধর্ম পালন করে; ভাষা আছে, তাহার চর্চা নাই, সকলকেই স্পেনীয় শিখিতে হয়; ঐক্য নাই,—বিভিন্ন শ্রেণীর জাতির মধ্যে, স্পেনীয়দের আসিবায় পূর্বেকার সময়ের কলহ-বিবাদের স্মৃতি বিদ্যমান; দেশের মাথা বলিতে পারা যায়, এমন কোনও দেশীয় অভিজাত শ্রেণী নাই, প্রায় সকলেই ষোড়শ শতকের স্পেনীয়-বিজয়ের সময়ে প্রাণ দিয়াছে। এই অবস্থায় মেক্সিকোর মূক লোকেরা কি করিয়া ভাষা পাইতে পারে, কি করিয়া নিজ জাতীয় সংস্কৃতির, জাতীয় চরিত্রের অনুরূপ আত্মবিকাশ তাহাদের পক্ষে সম্ভব হইতে পারে?

চারি শত বৎসরে অবশ্য এই মেক্সিকান্ লোকেরা অবস্থা-গতিকে পড়িয়া নিজেদের হৃতশ্রী ও ভগ্ন সভ্যতাকে স্পেনীয় সভ্যতার অনপনেয় প্রতাপের ফলে কিঞ্চিৎ বদলাইয়া ফেলিয়াছে; সেটী ঘটিয়াছে, ভিতরে ও বাহিরে উভয় ক্ষেত্রেই; কিন্তু জাতির নাড়ীর সঙ্গে যথা-সম্ভব যোগ রাখিয়া এই ব্যাপার ঘটিয়াছে। স্পেনীয় ভাষা এই কার্য্যে বিশেষ সহায়ক হইয়াছে; মেক্সিকোতে নানা ভাষা ও উপভাষা এমন একটা সঙ্কট সৃষ্টি করিয়াছিল যে, সর্বজন-গ্রাহ্য একটী ভাষা না হইলে আর চলে না। স্পেনীয় ভাষা সেই অভাবের পূরণ করিয়াছে। খ্রীষ্টান ধর্মের বহিরঙ্গ গ্রহণ করিলেও, নিজ ধর্মের কতকগুলি নৃত্যাদি অনুষ্ঠান ইহারা

খ্রীষ্টান পর্বের সহিত জুড়িয়া দিয়াছে। রাজধানীর নিকটস্থ একটী গ্রামে যীশু-মাতা মারিয়া বা মেরীর এক মূর্তিকে ইহারা বিশেষ-ভাবে মেক্সিকান দেশীয় লোকেদেরই দেবী করিয়া তুলিয়াছে, Guadalupe 'উআদালুপে'-র মারিয়া বিশেষ করিয়া মেক্সিকান্-জাতিরই মাতৃস্থানীয়া হইয়া দাঁড়াইয়াছেন। দেশের প্রাচীন জীবন-যাত্রার পদ্ধতি কিন্তু ইহারা একেবারে ছাড়ে নাই—আগেকার মতই বাড়ীর মেয়েরা ভিজানো ভুট্টার দানা শিল-নোড়ায় করিয়া বাটিয়া, মাখা আটার মত সেই বাটা ভুট্টার তাল হইতে চাপাটী রুটী তৈয়ারী করে, এবং লঙ্কা-বাটার সহযোগে প্রস্তুত এক জাতীয় মটরের মত দা'ল যোগে বা পেরু-পাখীর মাংস যোগে আহার করে। বাড়ীর ধরণ, এবং তৈজস-পত্র মোটের উপর আস্তেক্ যুগেরই।

জাতির বাহ্য জীবনের কাঠামোটী মোটের উপর এখনও একরকম বজায় আছে। এখন শিক্ষা ও স্বাধীনতা পাইলে, মেক্সিকান্ জাতির লুপ্ত চৈতন্য আবার ফিরিতে পারে। সেদিকে এখন প্রয়াস দেখা যাইতেছে।

মেক্সিকোতে স্পেনীয়দের সংখ্যা কমিয়া যাইতে থাকে। ইতিমধ্যে ইউরোপ হইতে স্পেনের রাজা স্বীয় প্রতিনিধি পাঠাইয়া যে-ভাবে মেক্সিকো শাসন করিতেন, তাহার বিরুদ্ধে স্থানীয় স্পেনীয় ও মিশ্র লোকেরা বিদ্রোহ ঘোষণা করিয়া ১৮০৮ সালে লড়াই আরম্ভ করে। ১৮২২ সালে স্পেনের সহিত মেক্সিকোর সম্বন্ধ শেষ হয়, এবং মেক্সিকো কার্য্যতঃ স্বাধীন হয়। স্পেনের অধীন থাকা কালে, স্পেনের লোকেদের সুবিধার জন্য অন্যায় ভাবে মেক্সিকোর লোকদিকে নানা অর্থনৈতিক অসুবিধায় ফেলা হইত। স্পেন হইতে ক্রমিক নূতন স্পেনীয় লোক আসিত, এবং মেক্সিকোর শ্রেষ্ঠ পদগুলি দখল করিত। এই

সকল নবাগত স্পেনীয় লোকেরা জন-সাধারণের ও উপনিবিষ্ট স্পেনীয়-দের বিশেষ অপ্রীতির কারণ ছিল। দেশ স্বাধীন হইবার পরে, স্পেন হইতে নূতন লোকের আগমন বন্ধ হইল, এবং নবাগত স্পেনের লোকেদের উৎপাত কমিল; তখন হইতে স্থানীয় মিশ্র-জাতির ও দেশীয় লোকের প্রতিপত্তি বাড়ীতে থাকে। কিন্তু দেশের মেরুদণ্ড-স্বরূপ বিশুদ্ধ মেক্সিকান্-জাতীয় প্রজা যে ক্রীতদাসের অবস্থায় নিক্ষিপ্ত রহিয়াছে, এবিষয়ে তখনও কাহারও টনক নড়ে নাই। ১৮৭৭ সালে Porfirio Diaz পর্ফিরিও দিআস্ মেক্সিকো রাষ্ট্রের নায়ক হন, এবং তিনি ১৮৮৪ সাল হইতে ১৯১১ পর্য্যন্ত দোর্দণ্ড-প্রতাপে শাসন করেন। দিআস্ বিদেশী বণিক্গণের হাতে মেক্সিকোর প্রজাদের বিকাইয়া দেন, তাঁহার রাজ্যে বাহ্যতঃ ব্যবসায়-বাণিজ্যের প্রসার, রাস্তা-ঘাট, রেল প্রভৃতির আড়ম্বর খুব হয়, কিন্তু দেশীয় প্রজার কোনও উন্নতি হয় নাই। ইতিমধ্যে ক্রমশঃ ক্ষয়শীল স্পেনীয়দের মধ্যে ও ক্রম-প্রবর্ধমান মিশ্র-জাতির মধ্যে এবং দেশীয় লোকেদের মধ্যে, মেক্সিকোর জাতীয়তার প্রতি, মেক্সিকোর প্রাচীন ও আধুনিক বৈশিষ্ট্য, ইহার সভ্যতা, শিল্প, গ্রাম্য-জীবন প্রভৃতি সম্বন্ধে, একটী সচেতন অনুরাগ দেখা দিতে থাকে। শিক্ষিত লোকে ক্রমে-ক্রমে বুঝিতে পারে, মেক্সিকো বলিতে মুষ্টিমেয় স্পেনীয় বিজেতাদের বংশধরেরা নহে, পরন্তু মূক অথচ অসাধারণ শক্তির আধার-স্বরূপ দেশীয় প্রজাবৃন্দ—আস্তেক্ ও মায়া জাতির ও অন্যান্য সুসভ্য জাতির বংশধর যাহারা, তাহারা, এবং স্পেনীয় ও দেশীয় উভয়ের মিশ্রণে জাত মধ্য-শ্রেণীর সমাজের ব্যক্তিগণ। মেক্সিকোর দেশীয় প্রজাগণের প্রতি গত চারি শত বৎসর ধরিয়া যে অবিচার, অন্যায় ও অত্যাচার হইতেছিল, তাহার প্রতিবিধানের কথা মেক্সিকোর Intelligentsia অর্থাৎ লোক-মতের পরিচালক শিক্ষিত-

বর্গের মনে মনে জাগিতে থাকে। Dr. Manuel Gamio মানুএল গামিও প্রমুখ নৃতত্ত্ববিদ্‌গণ বৈজ্ঞানিক উপায় দেখাইয়া দেন, প্রাচীন সভ্যতার উত্তরাধিকারী মেক্সিকোর জন-সাধারণকে কি ভাবে চালিত করা উচিত, যাহার ফলে তাহাদের সুপ্ত মনুষ্যত্ব আবার জাগিয়া উঠিতে পারে, তাহারা আবার বড় কথা ভাবিতে পারে, ও জাতীয় চিন্তা-রীতির অনুকূল প্রয়াস দ্বারা জগৎকে পুনরায় বড় কিছু দিতে পারে। কতকগুলি চিত্রশিল্পীর উদ্ভব হইল, ইঁহারা মেক্সিকোর প্রাচীন-জীবন ও পল্লী-জীবন লইয়া পড়িলেন। এই শিল্পীদের মধ্যে Diego Rivera দিয়েগো রিভেরা সর্বপ্রধান। মেক্সিকোর চাষা, শ্রমিক ও অন্য শ্রেণীর লোকের জীবন ইঁহার তুলিতে অমরত্ব প্রাপ্ত হইয়াছে, পৃথিবীর আধুনিক যুগের সর্ব-শ্রেষ্ঠ চিত্রকরদের মধ্যে অন্যতম বলিয়া ইনি এখন স্বীকৃত হইয়াছেন। মেক্সিকোর দেশীয় লোকের গ্রাম্য জীবন-চর্য্যা এবং সংস্কৃতি ইঁহার শিল্প-সাধনায় প্রধান অনুপ্রাণনা আনিয়াছে।

রাজনীতি-ক্ষেত্রে এই সমস্ত আধিমানসিক ও আধ্যাত্মিক চিন্তা-পরম্পরার প্রতিঘাত পহুঁছে। ১৯১৭ সালে মেক্সিকোর বিখ্যাত ভূমি-সম্বন্ধীয় আইন প্রচলিত হয়; এই আইনের ফলে মেক্সিকোর কৃষক-কুল নূতন করিয়া উন্নতির পথে জয়-যাত্রা আরম্ভ করিয়াছে। অর্থনৈতিক স্বাধীনতার সঙ্গে-সঙ্গে অন্য সব প্রকারের দৈহিক ও মানসিক স্বাধীনতা ইহারা এখন পাইতেছে। এখন শিক্ষার প্রচলনের সঙ্গে-সঙ্গে ইহারা ক্রমে নিজেদের প্রাচীন জাতীয় সংস্কৃতির মূল্য কি, তাহা বুঝিতে পারিবে।

এই সমস্ত ব্যাপারকে মেক্সিকোর Indian Renaissance বলা হইয়াছে—মেক্সিকোর আদিম অধিবাসী, যাহাদের আমেরিকা-আবিষ্কারক Columbus কোলম্বস্-এর সময় হইতে Indian বলা হয়,

—কোলম্বস্ ভারতবর্ষে যাইবার পথ খুঁজিবার চেষ্টায় আমেরিকার এক দ্বীপে দিয়া পহুঁছান, এবং ভারতবর্ষে পহুঁছিয়াছেন মনে করেন, ও স্থানীয় লোকদের Indio অর্থাৎ Indian বা ভারতীয় বলেন, ইহা হইতে এই ভুল প্রয়োগের উৎপত্তি—সেই মেক্সিকোর আদিম অধি-বাসীদের পুনর্জাগৃতি বা নব-চেতনা। একটা কিন্তু আশ্চর্য্য কথা এই যে, মেক্সিকোর বহু স্পেনীয় বিজেতা বা ঔপনিবেশিকের বংশধরেরাও এই Indian Renaissance of Mexico-তে যোগ দিয়াছেন—তাঁহারা তাঁহাদের ইউরোপীয় সভ্যতার রিক্থকে আপাততঃ যেন ভুলিয়া গিয়া, যে-দেশে তাঁহারা চিরতরে উপনিবিষ্ট হইয়াছেন, সেই-দেশের আধুনিক সংস্কৃতিকে নিজের বলিয়া গ্রহণ করিয়াছেন, এবং যাহাতে সেই সংস্কৃতি তাহার প্রাচীন মূল হইতে ( অর্থাৎ প্রাচীন মেক্সিকোর সভ্যতা হইতে ) রস সংগ্রহ করিয়া স্বাভাবিক ভাবে পুষ্টি লাভ করিতে পারে, তদ্বিষয়ে তাঁহারা বিশেষ চেষ্টা করিতেছেন। Gerardo Murillo খেরার্দো মুরিল্যো নামে স্পেনীয়-বংশ-জাত এক পণ্ডিত এই কার্য্যের একজন অগ্রণী; ইনি মেক্সিকান পুনরভ্যুদয় ব্যাপারে এতটা উৎসাহশীল যে, নিজ স্পেনীয় নাম ত্যাগ করিয়া আস্তেক্ ভাষার এক নাম গ্রহণ করিয়াছেন, ইনি এখন Dr. Atl ( 'আৎল্' অর্থে জল ) নামে মেক্সিকোর সর্বজন-পরিচিত চিন্তানেতা। Carmen Mondragon কার্মেন মন্দ্রাগোন নামে একজন মহিলা, মেক্সিকান্ জীবনের চিত্র আঁকিয়া নাম করিয়াছেন; ইনিও নিজ স্পেনীয় নাম বর্জন করিয়া আস্তেক্-ভাষায় নাম গ্রহণ করিয়াছেন—Nahui Olin অর্থাৎ 'চতুর্গতি সূর্য্য'।

মেক্সিকোর জন-সাধারণ তাহাদের স্বাভাবিক সৌজন্য ও আভিজাত্য-পূর্ণ ব্যবহার এবং তাহাদের সৌন্দর্য্য-বোধ—এই দুইটী

সব চেয়ে বড় কথা, তাহারা এই হৃত-চেতনার পুনরুদ্ধারের সঙ্গে-সঙ্গে আত্মসম্মান ও আত্মবিশ্বাস ফিরিয়া পাইবে।

চারি শত বৎসর পরে মেক্সিকোর লোকেদের মনে জাতীয় ( অর্থাৎ পিতৃপুরুষ হইতে লব্ধ ) সংস্কৃতির সম্বন্ধে যে নব-চেতনা আসিয়াছে, অনুরূপ জিনিস তুর্কীদের মধ্যে আসিয়া গিয়াছে, এবং কি ভাবে তাহা কার্য্যকর হইয়াছে ও হইতেছে, তাহা আমরা দেখিতেছি। তুর্কী এখন তুর্কী থাকিয়াই বড় হইতে চায়, 'মুসলমান' নামের মধ্যে সে নিজ বৈশিষ্ট্যকে আর চাপিয়া রাখিতে চায় না; আরবের ধর্ম তাহার পক্ষে কার্য্যকর হয় নাই, ইহাই তাহার শিক্ষিত সম্প্রদায়ের মধ্যে অনেকের অভিমত। সম্প্রতি পারস্যেও অনুরূপ হাওয়া বহিয়াছে। সুসভ্য আর্য্য পারস্য, সপ্তম শতকের মধ্যভাগে শেমীয় অর্ধ-সভ্য আরব কর্তৃক বিজিত হয়; আরবের ধর্ম, সুসভ্য পারস্যকে গ্রহণ করিতে হয়। এই সংস্কৃতি ও ধর্ম-মূলক পরাধীনতার দুঃখ ও অপমান পারস্য কখনও ভুলিতে পারে নাই। এই দুঃখ ছিল বলিয়াই পারস্য শরিয়তের পরিপূরক সূফী-দর্শনে ও কবিতায় নিজের মনের গভীরতম অভিব্যক্তিকে প্রকাশ করিয়াছিল, এবং ইস্‌লামকে তদ্দ্বারা গৌরবান্বিত ও বিশ্বমানবের কাছে আদরণীয় করিয়াছিল। ইস্‌লামের প্রভাবে পড়িয়াও পারস্য তাহার প্রাচীন ইতিহাসের স্মৃতিটুকু ভুলে নাই—রুস্তম, দারাব, অর্দশের বাবগান, শাহ্‌পুহ্‌র্‌, নোশেরওয়ান-এর নাম করিতে এখনও তাহার বুক দশ হাত হয়। ইউরোপের বিজ্ঞান ও ইতিহাসের সোনার কাঠির সহিত স্পর্শের ফলে পারস্যের অতীত গৌরব সম্বন্ধে সুপ্ত চেতনা আবার জাগিতেছে—আরবের সভ্যতা, আরবের ভাষা—এমন কি, আরবের ধর্ম সম্বন্ধেও তাহার একটা উৎসাহের অভাব আসিতেছে। ইহার নানা লক্ষণ

পরিস্ফুট। ফারসী ভাষা হইতে আরবী-শব্দ-বিতাড়নের চেষ্টা, আরবী অক্ষর বর্জন করিয়া রোমান অথবা প্রাচীন অবেস্তা অক্ষরে ফার্সী ভাষা লিখিবার প্রস্তাব, জরথুশ্ত্রীয় মতবাদী পারসীদের ভারতবর্ষ হইতে পুনরায় পারস্যে আহ্বান, এবং শিক্ষিত সমাজে জরথুশ্ত্রীয় ধর্ম-মতের আলোচনার প্রসার—এ-সমস্ত, ভিতরের পরিবর্তনের বাহ্য লক্ষণ। ইহার ফল কি দাঁড়াইবে, কিছুকাল পরে দেখা যাইবে।

নিজ জাতীয় সংস্কৃতির প্রতি স্বাভাবিক টান সব দেশেই এখন দেখা যাইতেছে। মিসরের লোকেরা ভাষায় আরব বনিয়া গিয়াছে, কিন্তু কিন্তু মুখ্যতঃ ইহারা মিসরের আদিম অধিবাসীদেরই সন্তান। ইহারা এখন নিজ পূর্ব-পুরুষগণ সম্বন্ধে সচেতন হইয়াছে,—প্রাচীন মিসরীয় ভাষা, সাহিত্য, শিল্প-কলা, ইতিহাস ইত্যাদি আলোচনা করিতেছে, গর্বের সঙ্গে নিজ পূর্ব-পুরুষদের উল্লেখ করিতেছে।

ভারতবর্ষের মুসলমান এখনই যতই না কেন ভারতের বাহিরে তাকাইয়া থাকুক, তাহার শ্রেষ্ঠ মানসিক ও আধ্যাত্মিক উৎকর্ষের মূল উৎস হিসাবে প্রাচীন ভারতের সভ্যতার প্রতি, তাহার পিতৃ-পুরুষের কীর্ত্তির প্রতি তাহাকে গর্বের সঙ্গে তাকাইতেই হইবে। এ বিষয়ে শিক্ষিত মুসলমানের মনের গতি ধীরে-ধীরে ফিরিতেছে; মেক্সিকোতে 'কেৎসাল্‌কোআৎল্‌'-এর মত; ভারতবর্ষের মুসলমানের মনে ভারত-মাতার আহ্বান ধ্বনিত হইতেছে। যেদিন ভারতীয় মুসলমান এই আহ্বানে সাড়া দিবে, সেই শুভ দিনে ভারতের সমস্ত দুঃখ দূর হইবে॥

---

# 'আরব্য-রজনী'

১। আরবী ভাষায় দুইখানি বিশ্ব-বিশ্রুত পুস্তক—
'কোরান' ও 'আরব্য-রজনী'

পৃথিবীর বিভিন্ন ভাষার মধ্যে যে কয়টী ভাষার সাহিত্য মানব-সংস্কৃতির শ্রেষ্ঠ প্রকাশ-স্বরূপ বিদ্যমান, সে কয়টীর মধ্যে আরবী ভাষা অন্যতম। সংস্কৃত, গ্রীক ও চীনা সাহিত্যের বৈশিষ্ট্য ও মৌলিকত্ব অবশ্য আরবী সাহিত্যে নাই; আরবের মরু-জীবনের আধারে উপরে রচিত গীতি-কাব্য ও গাথা-কাব্য ভিন্ন, আরবী সাহিত্যের প্রায় সমস্তটাই অন্য দেশের—বিশেষ করিয়া গ্রীসের ও প্রাচীন ঈরানের—সাহিত্যের অনুপ্রাণনায় গঠিত। কিন্তু তাহা হইলেও, মুসলমান ধর্মের প্রথম ও প্রধান বাহন বলিয়া, আরবী ভাষার একটা অসাধারণ প্রতিষ্ঠা আছে, এবং সেই প্রতিষ্ঠার ফলে বিগত হাজার বারো-শ' বৎসর ধরিয়া আরব ও আরব ভিন্ন অন্য জাতির চেষ্টায় ইহাতে একটী বিরাট্ সাহিত্য গড়িয়া উঠিয়াছে, এবং সে প্রতিষ্ঠা ইহার সাহিত্যকেও উন্নীত করিয়াছে। আরবী সাহিত্যের প্রসার সুবিশাল; ইতিহাস, বিশিষ্ট অর্থাৎ ইস্লামী ধর্ম-তত্ত্ব, দর্শন, বিজ্ঞান, গদ্যে ও পদ্যে নিবদ্ধ সুকুমার সাহিত্য,—এ-সমস্ত বিষয়েই আরবীতে অসংখ্য পুস্তক রচিত হইয়াছে; এবং আরবীর সাহিত্য-ভাণ্ডারে বিশ্বজনের উপযোগী বহু অমূল্য রত্ন আছে। আরবী ভাষায় রচিত পুস্তক-সমূহ মধ্যে কিন্তু দুইখানির নাম সর্ব-পরিচিত—এক, কোরান; এবং দুই, "অল্ফ্ লয়্লহ্ ওঅ লয়্লহ্" ( Al-Kitābu Alfi Laylathin

wa Laylathin, সংক্ষেপে Alf Laylah wa Laylah ) অর্থাৎ 'একাধিক সহস্র রজনী' (বা 'সহস্র রজনী ও এক-রজনী'), যে বইখানি সাধারণতঃ ইংরেজীতে The Arabian Nights' Entertainments, সংক্ষেপে The Arabian Nights, এবং ইহার অনুবাদে বাঙ্গালায় 'আরব্য-রজনী' বা 'আরব্য-উপন্যাস' নামে অভিহিত হইয়া থাকে। কোরানের অন্ততঃ নামের সঙ্গে শিক্ষিত, অর্ধ-শিক্ষিত ও অশিক্ষিত নির্বিশেষে কোটি-কোটি লোক পরিচিত; ইহা ইসলাম-ধর্মের প্রধান প্রতিষ্ঠা-ভূমি; মুসলমানদের বিশ্বাস অনুসারে, ইহা ঈশ্বর-প্রোক্ত ও নবী মুহম্মদ-প্রচারিত অভ্রান্ত শাস্ত্র; সাধারণ মুসলমানদের বিশ্বাস বা ধারণা যে, ইহা জগতের সর্বশ্রেষ্ঠ পুস্তক, ইহার সঙ্গে অন্য কোনও বইয়ের তুলনা হয় না; সেইজন্য মুসলমান-সমাজে ইহাকে 'কোরান-শরীফ' বা 'কোরান মজীদ' অর্থাৎ 'গৌরবময় বা মহান্ কোরান' বলিয়া অভিহিত করা হয় (আমরা হিন্দুরা যেমন 'শ্রীমদ্ভাগবত, শ্রীমদ্ভগবদ্গীতা' বলিয়া থাকি)। লক্ষ-লক্ষ ধর্ম-প্রাণ মুসলমানের নিকট কোরান নিত্য-পাঠ্য, জীবনের প্রধান অবলম্বন এবং শান্তি ও শক্তির উৎস; সমগ্র ইস্লামীয় জগতে, মগ্‌রেব বা মরক্কো ও পশ্চিম-আফ্রিকা হইতে আরম্ভ করিয়া সুদূর চীন এবং দ্বীপময়-ভারত পর্য্যন্ত, এবং রুষের ভোল্‌গা-নদী হইতে মধ্য- ও পূর্ব-আফ্রিকা পর্য্যন্ত বিশাল ভূখণ্ডের কয়েক কোটি মুসলমান নর-নারী, প্রত্যহ কোরানেরই অংশ-বিশেষ মূল আরবী ভাষায় আবৃত্তি করিয়া আপনাদের ঈশ্বরারাধনার অনুষ্ঠান পালন করে। মুসলমানদের সঙ্গে যাহাদের যোগ আছে, অথবা যাহারা মুসলমানদের কথা অল্পমাত্রও জানে, তাহাদেরও 'কোরান' এই নামটি অন্ততঃ জানিতে হয়। কিন্তু কোরানের নামের সঙ্গে বহু কোটি লোকের পরিচয় থাকিলেও,

আরবী ভাষার কোনও বই যদি সত্য-সত্য মুসলমান জগতের বাহিরে বিশ্বমানব কর্তৃক সাদরে গৃহীত হইয়া থাকে, তাহা হইলে তাহা হইতেছে 'অলৃফ্ লয়্লহ্' বা 'আরব্য-রজনী'। অপূর্ব কল্পনার ও রোমান্স বা রমন্যাসের নিকেতন বলিয়া 'আরব্য-রজনীর'র কথা বা উপাখ্যানগুলি লোকপ্রিয়তায় এখন সর্ব-দেশে সর্ব-শ্রেণীর ও সর্ব-বয়সের মানবের নিকট যে উচ্চ আসন লাভ করিয়াছে, খুব কম বইয়ের বা রচনার ভাগ্যে তাহা ঘটিয়াছে। পৃথিবীর শ্রেষ্ঠ কতকগুলি – খান দশ-বারো—বইয়ের বা গ্রন্থাবলীর মধ্যে 'আরব্য-রজনী' অন্যতম। কেবল সাহিত্য-রসের আকর বলিয়া ইহার প্রতিষ্ঠা বা সমাদর নহে; ইহা সমগ্র আরব-জাতির বহু-শত-বর্ষ-ব্যাপী সংস্কৃতির পরিচায়ক, প্রতিভূ-স্থানীয় গ্রন্থ। এই হিসাবে, 'আরব্য-রজনী'কে আমাদের ভারতবর্ষের মহাভারত ও প্রাচীন পুরাণগুলি, ইহুদীদের ইতিহাস-পুরাণ ও ধর্ম-শাস্ত্রের সংগ্রহ (ইহুদীরা Thorah 'থোরাহ', Nebhiim 'নেভীইম্' ও Kethubhim 'কেথ্ভিম্' এই বিভিন্ন নামে যে সংগ্রহের বিভিন্ন অংশকে অভিহিত করে, ও মিলিত যাহা হইয়া একমাত্র গ্রন্থরূপে খ্রীষ্টানদের নিকট Old Testament অর্থাৎ 'পুরাতন নিয়ম বা সাক্ষ্য বা শাস্ত্র' নামে পরিচিত), ঈরানের মহাকবি ফিরদৌসীর সঙ্কলিত ও রচিত 'শাহ্নামা,' প্রভৃতি বিরাট্ বইগুলির সঙ্গে তুলিত হইতে পারে। ভারতবর্ষের রামায়ণ ও মহাভারত, ঈরানের শাহ্নামা, হোমেরের ইলিয়াদ ও ওদ্রুস্সেইআ ('অডিসি') এবং প্রাচীন গ্রীসের ট্রাজেডি নাটক-মালা, ইহুদীদের 'প্রাচীন নিয়ম', দান্তের গ্রন্থাবলী, শেক্স্পিয়র-এর নাটকাবলী, মোলিয়ের-এর নাটকাবলী, গ্যেটের রচনাবলী, রবীন্দ্রনাথের রচনাবলী—বিশ্ব-সাহিত্যের এই সমস্ত প্রথম শ্রেণীর সৃষ্টির মধ্যে, 'আরব্য-রজনী'ও স্থান

পাইবার যোগ্য। 'আরব্য-রজনী'-র একটু বৈশিষ্ট্য আছে—ইহা উপর্যুক্ত প্রাচীন গ্রন্থ বা গ্রন্থাবলীগুলির মত কেবল একটী বিশিষ্ট জাতির সংস্কৃতির সাহিত্যিক প্রকাশ নহে; আরবী ভাষায় লিখিত হইলেও, এবং সেই হেতু মুখ্যতঃ আরবী-ভাষী জাতি-সমূহের মধ্যে ইহার উৎপত্তি বা সঙ্কলন এবং বিকাশ ও শেষ রূপ-গ্রহণ ঘটিলেও, ইহাকে মোটামুটি ৮০০ খ্রীষ্টাব্দ হইতে ১৬০০ খ্রীষ্টাব্দ পর্য্যন্ত সমগ্র উত্তর-পূর্ব-আফ্রিকার (মিসরের) ও পূর্ব-এশিয়ার (পালেস্তীন ও সিরিয়া, রূম বা তুর্কীদেশ, ইরাক, আরবদেশ ও পারস্যের)—এক কথায়, ইসলাম কর্তৃক এক-সভ্যতা-সূত্রে গ্রথিত পূর্বী-আরব ও ঈরানী প্রভৃতি জাতি-সমূহের, সাধারণ ইসলামীয় সংস্কৃতির সাহিত্য-নিবদ্ধ দর্পণ।

## ২। আরবী সাহিত্যের দুই ধারা বা স্তর—

## (১) বিশুদ্ধ বা জাতীয়, (২) আন্তর্জাতিক ইস্‌লামীয়

সমগ্র আরবী সাহিত্যের দুইটী দিক বা বিভাগ অথবা রূপ আছে—(১) জাতীয় অর্থাৎ বিশুদ্ধ আরব রূপ, এবং (২) আন্তর্জাতিক অথবা ইস্‌লামী রূপ। মরু-বাসী বেদুইন বা বদ্দু আরব মুখ্যতঃ এবং অল্প-স্বল্প উত্তর-আরবের নগর-বাসী আরবগণ নবী মুহম্মদের পূর্ব হইতেই নিজ মাতৃভাষা আরবীতে একটী জাতীয় সাহিত্য গড়িয়া তুলিতেছিল। এই সাহিত্য প্রধানতঃ কাব্যময়; ইহাতে মরু-বাসী যাযাবর আরবদের সমাজের চিত্র—আরবদের জীবন-যাত্রা, তাহাদের শান্তির জীবন ও যুদ্ধ-বিগ্রহ আশা ও আশঙ্কা, আদর্শ ও জুগুপ্সা, সুখ ও দুঃখ, প্রেম ও বিদ্বেষ, স্তুতি ও নিন্দা প্রভৃতি, বিশেষ সততা ও সারল্যের সহিত, সার্থক ও মনোহর ভাবে প্রতিফলিত হইয়াছে। এই জীবনের পরিধি অল্প, কিন্তু ইহা ছিল অত্যন্ত তীব্র ভাবে উপলব্ধ জীবন। নবী মুহম্মদের

পূর্বের, তাঁহার সমসাময়িক, ও তাঁহার পরের বহু কবির গাথা ও কবিতা অবলম্বন করিয়া আরবদের এই জাতীয় সাহিত্য। বেশীর ভাগ, কবি ও চারণদের মুখে-মুখে এই সাহিত্য ঘুরিত। ইসলাম-ধর্মের প্রতিষ্ঠার পরে, কোরানের আরবী ভাল করিয়া আলোচনার সুবিধার জন্য প্রাচীন ও বিশুদ্ধ আরবী-ভাষার নিদর্শন হিসাবে, ও পরে এই-সব কাব্য ও কবিতার মধ্যে নিহিত ঐতিহাসিক উপাদানের দিকে লক্ষ্য রাখিয়া, মুসলমান-ধর্ম স্বীকার করিয়া লইবার পরে ঈরানী পণ্ডিতদের চেষ্টাতেই প্রধানতঃ এই-সকল কবিতা ও গাথার সংগ্রহ ও সংরক্ষণ হয়, এগুলি কয়েকখানি পুস্তকে নিবদ্ধ হয়। এইরূপ প্রাচীন আরব-কাব্য-সংগ্রহ গ্রন্থের মধ্যে সব-চেয়ে পুরাতন হইতেছে 'অল্-মু'অল্লকাৎ অল্-স্বব'' অর্থাৎ 'সাতটী টাঙ্গানো কবিতার সংগ্রহ'; নবী মুহম্মদের পূর্বের যুগে আরবদের প্রধান তীর্থ-স্থান মক্কার কাবা-মন্দির যখন প্রতিমা-পূজার কেন্দ্র ছিল, তখন কাব্য-সাহিত্যে শ্রেষ্ঠ রচনাগুলি বিশেষজ্ঞ দ্বারা নির্বাচিত হইয়া সোনার অক্ষরে লিখিয়া সেগুলিকে ঐ মন্দিরের গায়ে টাঙ্গাইয়া রাখা হইত, 'মু'অল্লকাৎ' এইরূপ সাতটী দীর্ঘ কবিতার সংগ্রহ, ইহা ৭৬০ খ্রীষ্টাব্দের দিকে জনৈক ঈরানী-বংশজ পণ্ডিতের দ্বারা সংগৃহীত হয়। তাহার পরে 'অল্-মুফদ্দ্বলিয়াৎ', 'কিতাব-অল-ঃহমাসহ্', 'কিতাব-অল্-অঘানী, 'অল্-অসমা'ইয়াৎ' প্রভৃতি আরও কতকগুলি দীর্ঘতর সংগ্রহ-পুস্তক সঙ্কলিত হয়। এই-সব কাব্য ও কবিতায়, আদিম অবিমিশ্র আরব মরু-জীবনের চিত্র চিরতরে সংরক্ষিত হইয়া আছে, এবং এগুলিই আরবদের সত্যকার জাতীয় সাহিত্য। হজরৎ মুহম্মদের মৃত্যুর সঙ্গে-সঙ্গে আরব দ্বিগ্বিজয় আরম্ভ হইল, আরবেরা তিন পুরুষের মধ্যে 'সিন্ধু হইতে হিস্পানী শেষ' এক বিরাট্ সাম্রাজ্য গড়িয়া তুলিল; মুহম্মদ সমস্ত আরবদেশকে এক-রাষ্ট্রে পরিণত করিয়া যান, তাঁহার

উত্তরাধিকারীরা সিরিয়া, পারস্য, মিসর ও মধ্য-এশিয়ার কিয়দংশ, এবং ভারতবর্ষে সিন্ধু-প্রদেশ জয় করেন, ওদিকে উত্তর আফ্রিকা ও স্পেনে, মাল্টায় ও সিসিলি দ্বীপে আরব অধিকার বিস্তৃত হয়। ৭৫০ খ্রীষ্টাব্দের দিকে এই আরব সাম্রাজ্য ওম্‌ময়া-বংশীয় খলিফা বা রাজাদের হাত হইতে 'অব্বাসী-বংশীয় খলিফাদের হাতে যায়, এবং রাজপাট সিরিয়ার দমস্কস্‌ হইতে ইরাকের বগ্‌দাদ নগরে স্থানান্তরিত হয়। এই ঘটনার পরে, আরব সংস্কৃতি ও আরব সাহিত্য আর কেবল আরবদের এক্তিয়ার বা অধিকারে রহিল না। এক 'বৃহত্তর আরব ভূমি' গঠিত হওয়ায়, ইহার সংরক্ষণ ও পবিপোষণে আরবী-ভাষী সিরীয় ও মিসরী, মগরেবী ও হিস্পানী যেমন একদিকে ইরাকী ও হেজাযী, নজ্‌দী ও য়মনী, ওমনী ও হাদ্রামৌতীর সঙ্গে মিলিয়া গেল, তেমনি, ভাষায় যাহারা মূলতঃ আরব ছিল না এইরূপ জাতি-সমূহের বহু ব্যক্তি, ইসলামের যোগ-সূত্রের বলে আরবদের সহিত এই কার্য্যে সম্মিলিত হইলেন; ইরাকে উপনিবিষ্ট এবং স্বদেশে স্থিত বহু ঈরানী পণ্ডিত ও বৈজ্ঞানিক আরবী-ভাষা শিখিয়া তাহাতে নানা বিষয়ে বই লিখিতে আরম্ভ করিয়া দিলেন। এইরূপে বগ্‌দাদকে কেন্দ্র করিয়া আরবী সাহিত্যের প্রসার বাড়িল—এক বৃহত্তর ইসলামীয় জগতে আরবের প্রাথমিক নেতৃত্ব সত্ত্বেও সেই জগতের মধ্যেই আরবের বিশিষ্ট সত্তাকে লোপ করিয়া দিল। মরু-বাসী অথবা নগর-বাসী 'জাত্‌' বা বিশুদ্ধ আরবেরা আগের মত বেদুইন বা মরু-বাসী আরবদের জীবন লইয়া কাব্য রচনার ধারা প্রবহ-মান রাখিবার চেষ্টা করিতে থাকিলেন বটে, কিন্তু এই ধরণের কবিতা ও তাহার আনুষঙ্গিক মনোভাব, ইসলামের পূর্ণতর জীবনের সমক্ষে, বৃহত্তর ও নবীনতর আরব সভ্যতার সমক্ষে, নিতান্ত সেকেলে এবং অচল হইয়া গেল, ও যথাকালে নবীন যুগের পক্ষে অনেকটা নিরর্থক এবং

অনুপযোগী বলিয়া, ঐ জিনিসের লোপ ঘটিল। ১২৫৮ খ্রীষ্টাব্দ পর্য্যন্ত (যে বৎসর বর্বর মোঙ্গোল জাতির আক্রমণের ফলে বগ্‌দাদ নগরী আক্রান্ত, বিজিত ও বিধ্বস্ত হয় এবং ইস্‌লামী সভ্যতার ও মুসলমান দেশসমূহের পরস্পরের মধ্যে ঘনিষ্ঠ সাংস্কৃতিক ঐক্যের অবসান ঘটে), এইভাবে বৃহত্তর আরব সংস্কৃতির ও বৃহত্তর আরব সাহিত্যের যুগ বেশ জোরের সঙ্গেই চলে। তাহার পরে ঈরানীরা নিজ মাতৃভাষা ফারসী লইয়া আরও উৎসাহের সঙ্গে সাহিত্য-রচনায় লাগিয়া যায়, এবং কয়েক শতক ধরিয়া ঈরানী পণ্ডিতেরা আরবীতে লেখার রীতি অক্ষুণ্ণ রাখিলেও ঈরান ক্রমে বৃহত্তর আরবের গণ্ডীর বাহিরে আসিয়া পড়ে; ফলে, আরব সাহিত্য আগেকার মত সমগ্র মুসলমান জগতের—অন্ততঃ মুখ্যতঃ আজম ও আরব অর্থাৎ পারস্য ও আরবের—নিজস্ব বস্তু আর থাকিতে পারে না।

## ৩। আরব্য-রজনীর উদ্ভব ও বিকাশ

বিশুদ্ধ বা জাতীয় আরব-যুগের অবসানের সময় হইতেই 'আরব্য-রজনী'র উপাখ্যানগুলি আরবী ভাষায় 'অল্‌ফ্‌ লয়্‌লহ্‌ ওঅ লয়্‌লহ্' নাম দিয়া একখানি বইয়ে সংগৃহীত হইতে থাকে, এবং তদনন্তর শতকের পর শতক ধরিয়া অজ্ঞাতনামা লেখক ও কবিদের হাতে এই গ্রন্থ আরও নূতন-নূতন উপাখ্যানের সংযোগে, পূর্ণতর ও বৃহত্তর আরব জীবনের প্রতীক-রূপে, ইহার আধুনিক আকার গ্রহণ করিতে থাকে। নানা জাতির আহৃত উপাদান 'আরব্য-রজনী'তে আসিয়া মিলিয়াছে; প্রাচীন বা বিশুদ্ধ আরব জগৎ হইতে কতকগুলি জিনিস আসিয়াছে, ভাষা ও রচনাভঙ্গী আসিয়াছে; ঈরানের নিজস্ব ঐতিহাসিক ও রোমান্টিক বা রমন্যাসাত্মক আখ্যান বা আখ্যান-শৈলী আসিয়াছে;

মধ্য-যুগের ভারতবর্ষের অদ্ভুত রসের আখ্যায়িকার ধারা, যে ধারা আমরা 'বৃহৎকথা' এবং 'কথাসরিৎসাগর'-এ পাই, তাহা, এবং ভারতের হিতোপদেশ-পঞ্চতন্ত্রের কথা, পারস্যের মারফৎ 'আরব্য-রজনী'তে আসিয়া জুটিয়াছে; তাহার উপর, ইরাকে বগ্‌দাদ-নগরীতে ও অন্যত্র হারূন্ অল্-রশীদ প্রমুখ 'অব্বাসী-বংশীয় খলীফাদের রাজত্ব-কালে যে আরব নাগরিক সভ্যতা রূপ-গ্রহণ করিয়াছিল, ও মিসরে কাইরো-নগরীতে ও সিরিয়ায় দমস্কস-নগরীতে ফাতিমী, অয়্যূবী ও মম্লূক বংশীয় সুলতানদের কালে যে অনুরূপ নগরিয়া আরব সংস্কৃতি গড়িয়া উঠিয়াছিল, তাহার প্রকাশক বহু ঐতিহাসিক ও অর্ধ-ঐতিহাসিক কাহিনী, বহু বাস্তব অর্থাৎ সামাজিক ও পারিবারিক উপাখ্যান বা জীবন-চিত্র, ও বহু অদ্ভুত রসের কথা, এ-সমস্তও আসিয়া মিলিত হয়; আরব মুসলমান পণ্ডিতদের পাণ্ডিত্য, আরব বণিক্ ও নাবিকদের অভিজ্ঞতা, তাহাদের দূর-দূর দেশের কাহিনী; গ্রীক ও সিরীয় এবং প্রাচীন মিসরী জগতের গাল-গল্প; আরব মুসলমানের শত্রু ক্রুশ-যুদ্ধের যুগের ইউরোপীয়দের নিকট হইতে পাওয়া বা তাহাদের সম্পৃক্ত উপাখ্যান; ইত্যাদি ইত্যাদি নানা আখ্যান-বস্তু মিলিত হইয়া, এক মুসলমান আরবের ছাঁচে ঢালা হইয়া, সমগ্র আরব জাতির চেষ্টায় ও অন্য নানা জাতির সহায়তায়, এই অদ্ভুত বই 'আরব্য-রজনী' নিজ বিশিষ্ট মূর্তি ধারণ করিয়া, যেন বিশ্বমানবের সমক্ষে উপস্থিত হইয়াছে।

এই বই গড়িয়া উঠিতে প্রায় ৮০০ বৎসর লাগিয়াছিল, এবং গত ২০০ বৎসরের অধিক কাল ধরিয়া ইহা আরবেতর পশ্চিম-জগতের চিত্ত জয় করিয়া বিশ্ব-সাহিত্যের কোঠায় পঁহুছিয়াছে। খ্রীষ্টীয় অষ্টাদশ শতকের গোড়ায় ফরাসী প্রাচ্য বিদ্যাবিৎ Antoine Galland আঁতোআন্ গালাঁ (জীবৎকাল ১৬৪৬—১৭১৫) ইস্তাম্বুল হইতে ফরাসী-

পিতৃব্যপুত্রী ‘অব্‌লহ্‌ ইঁহার প্রণয়-পাত্রী ও পরে আরব সমাজের রীতি অনুসারে ইঁহার পত্নী হন, কিন্তু ‘অব্‌লহ্‌কে লাভ করিবার পূর্বে ইঁহার বীরত্বের বহু পরীক্ষা হইয়া গিয়াছিল। শেষে ইঁহার কবিতা মক্কার কাবা-মন্দিরে টাঙ্গাইয়া দিয়া, প্রাচীন আরব জাতির মধ্যে কবির সর্বোচ্চ সম্মান ইঁহাকে দেওয়া হইয়াছিল। অতি বৃদ্ধ বয়সে ‘অন্তর্‌ যুদ্ধে মৃত্যুমুখে পতিত হন। ‘অন্তরের জীবনের কাহিনীর উপর কল্পনার বিচিত্র বর্ণ-সমাবেশ করিয়া, প্রাচীন জীবনের অনুরাগী আরবগণ খ্রীষ্টীয় অষ্টম শতক হইতেই একটি রমন্যাস-চক্র গড়িতে আরম্ভ করে। ক্রুসেড-যুগের যুদ্ধের সময়ে ইউরোপের (বিশেষ করিয়া ইতালি ও ফরাসী দেশের) রমন্যাসাত্মক আখ্যানাবলীর প্রভাব ‘অন্তর্‌-কাহিনীতে প্রবেশ করিতে থাকে; এবং খ্রীষ্টীয় দ্বাদশ শতকের মধ্যে এই কাহিনী অনেকটা ইহার আধুনিক বিশিষ্টতা লাভ করিয়াছিল। কথিত আছে যে, অষ্টম শতকের দ্বিতীয়ার্ধে বগ্‌দাদের খলীফা হারূন্‌-অল্‌-রশীদের অন্যতম সভা-পণ্ডিত, সাহিত্যিক ও বৈয়াকরণ অস্‌মা‘ঈ, ‘অন্তর্‌-সম্বন্ধে প্রচলিত আরব লোক-গাথা অবলম্বন করিয়া প্রথম একখানি ক্ষুদ্রাকার ‘সীরৎ-‘অন্তর্‌’ রচনা করেন। এইরূপ ক্ষেত্রে সাধারণতঃ যাহা হইয়া থাকে, তাহা হইল; ইহার লোকপ্রিয়তার জন্য ‘সীরৎ-‘অন্‌তর্‌,’ অর্থাৎ ‘অন্তর-কাহিনী,’ “শা‘এর” বা কবি ও লেখকদের হাতে এবং “রাওঈ” অর্থাৎ চারণ বা পাঠকদের মুখে ক্রমাগত বাড়িয়া যাইতে থাকে; এবং অবশেষে উপস্থিত কালে ইহা একটী অতি বৃহৎ গ্রন্থে পরিণত হইয়াছে। এই বীর-কাহিনী দুইটী বিভিন্ন সংস্করণে পাওয়া যায়—একটী বৃহত্তর “হিজাযী” বা আরব সংস্করণ, এইটী ৩২ খণ্ডে কাইরোতে মুদ্রিত হইয়াছে, এবং অন্যটী ক্ষুদ্রতর “শামী” বা সিরিয়া-দেশের সংস্করণ, এটী

১০ খণ্ডে বেরূৎ শহরে মুদ্রিত হইয়াছে। 'সীরৎ-'অন্তর্'-এ কেবল নায়ক 'অন্তর্ এবং নায়িকা 'অব্লহ্-এর কথা নাই, ইহাতে ইহাদের পূর্ব-পুরুষদের কাহিনী, এবং মূল আখ্যানের সহিত বিশেষ যোগ নাই এমন বহু ব্যাপার, যুদ্ধ-বিগ্রহ প্রভৃতি, বর্ণিত আছে। মরু-বাসী আরবের কাছে ইহা আমাদের মহাভারতের ন্যায় লোকপ্রিয় কাহিনী; নগর-বাসী আরবগণ কাইরোতে ও অন্যত্র "রাওঈ" অর্থাৎ গায়ক বা পাঠকদের মুখে এই কাহিনী সাগ্রহে শুনিয়া থাকে; শহরের বড়-বড় কাফিখানায় 'সীরৎ-'অন্তর্'-এর পাঠকেরা সুর করিয়া ও গান গাহিয়া এই গদ্য-পদ্যময় মহাকাব্য পাঠ করে, সঙ্গে পাঠকের একজন অনুচর রবাব বাজায়। 'অন্তর্ এখন আরব জাতির এবং বিশেষতঃ মরু-বাসী আরবদের জাতীয় বীর হইয়া দাঁড়াইয়াছেন। প্রাচীন রাঢ়-গৌড়-বঙ্গের লাউসেন, মধ্য-যুগের রাজস্থানের 'পৃথ্বীরাজ-রাসো'র পৃথ্বীরাজ, উত্তর-ভারতের আল্হা ও উদল, তিব্বতের জাতীয় বীর রাজা কেসর বা গেসর, মধ্য-যুগের ব্রিটেনের রাজা Arthur আর্থর, ফ্রান্সের Roland রোলান্দ এবং স্পেনের Ruy Diaz Cid el Campeador রুই দিয়াস্ সীদ্ এল্-কাম্পেয়াদোর, রুষ-দেশের Igor ইগোর এবং Yugoslav য়ুগোশ্লাব-জাতির Marko Kraljevic' মার্কো ক্রাল্যেভিচ্-এর মত, অর্থাৎ বিভিন্ন জাতির প্রধান-প্রধান জাতীয় বীর-পুরুষদের মত, সাহিত্য ও সংস্কৃতির জগতে আরব বীর 'অন্তর্ বিন্-শদ্দাদ্-এর স্থান। মরু-বাসী আরবেরা যে আদর্শকে জীবনে কাম্য বলিয়া মনে করে, সেই আদর্শ, এবং যুদ্ধ-বিগ্রহ, অদ্ভুত বীরত্ব, অদ্ভুত কর্ম, অতিথি-সৎকার, নর-নারীর প্রেম, পূর্ব-পুরুষের ইতিহাস ইত্যাদি, মরুর আব-হাওয়ার মধ্যে এ-সমস্তই ইহাতে প্রচুর পরিমাণে মিলিবে। চীনদেশের মধ্য-যুগের 'সান্‌কুও-মিন্' এবং জাপানের 'গেঞ্জি-মোনোগাতারি' নামক অনুরূপ

যুদ্ধ-বিগ্রহ ও প্রেমের রোমান্স-কাহিনীর সহিত 'সীরৎ-'অন্তর্' তুলিত হইতে পারে।

জর্মান আরবী-ভাষাবিৎ Von Hammer ফন্-হামর ১৮১৯ সালে একটী বড় প্রবন্ধে 'সীরৎ-'অন্তর্'-কে ইউরোপীয় অনুসন্ধিৎসু-সমাজে প্রথম পরিচিত করিয়া দেন। সঙ্গে-সঙ্গে Terrick Hamilton টেরিক্ হামিণ্টন (ইনি ইস্তাম্বুলে তুর্কী সুলতানের সভায় প্রেরিত ব্রিটিশ রাজদূতের প্রাচ্য-ভাষাবিৎ মুন্‌শী ছিলেন) ক্ষুদ্রতর বা শামী সংস্করণের 'সীরৎ-'অন্তর'-এর মাত্র এক তৃতীয়াংশের একটী ইংরেজী অনুবাদ চার খণ্ডে লণ্ডন হইতে প্রকাশিত করেন (Antar, a Bedoueen Romance, ১৮২০)। পূরা বইখানির অনুবাদ এখনও হয় নাই—মহাভারত-অনুবাদের মত এই গুরুতর কাজে কেহ হাত দেন নাই, যদিও চীনা 'সান্-কুও-মিন্' ও জাপানী 'গেঞ্জি-মোনোগাতারি' এখন পূরাপূরি সুন্দর ইংরেজী অনুবাদে পাঠ করিতে পারা যায়। যাযাবর অর্ধ-বর্বর মরুবাসী আরবদের আদিম কালের উপযুক্ত যুদ্ধ-বিগ্রহ ছাড়া ইহাতে গভীর এবং শিক্ষিত মানব-সমাজের রুচিকর বিশেষ কিছু নাই, সেইজন্য ইহার অনুবাদ বাজে কাজ বলিয়া মনে হয়, টেরিক্ হামিণ্টনের পরে আর কেহ ইহাতে হাত দেন নাই। সমাজ-তত্ত্বের আলোচনার জন্যই ইহার প্রধান উপযোগিতা। বিভিন্ন পণ্ডিত অবশ্য ফন্-হামরের পরে 'সীরৎ-'অন্তর'-এর বিচার করিয়াছেন। টেরিক হামিণ্টনের অনুবাদ হইতে দেখা যায়, ইহার বর্ণনাত্মক অংশগুলি মন্দ নহে, কিন্তু একই ধরণের যুদ্ধ, একই ধরণের জীবন, একই ভাবের বক্তৃতা ও কথোপকথন, খানিকটা পড়িতে-পড়িতে একঘেয়ে' লাগে; তবে বেশ স্ফূর্ত ও সাবলীল গতিতে কথাটী রচিত হইয়াছে; প্রায় সমস্ত কাহিনীটীর

মধ্যে তাহাদের প্রিয় এবং পরিচিত জীবনের কথা শুনিতে পাওয়া যায় বলিয়া আরবদের ইহা এত ভাল লাগে।

মরু-বাসী আরবদের কথা লইয়া গদ্য-পদ্যময় কাব্য কেবল এক 'সীরৎ-'অনৎতর'-ই নাই, আরও কতকগুলি আছে। এগুলিও "রাওঈ" বা পাঠকগণ যথা-রীতি লোক-সমাজে আবৃত্তি করিয়া থাকে। বরকাৎ আবূ যয়্দ্ অল্-হিলাল-এর উপাখ্যান এই শ্রেণীর ; তবে ইহাতে রোমান্টিক বা অদ্ভুত-রসের অবতারণা একটু বেশী। আবূ যয়্দের কথা চারি খণ্ডে বেরূৎ ও কাইরো হইতে প্রকাশিত হইয়াছে ; ইহার অনুবাদ হয় নাই, তবে E. W. Lane লেন তাঁহার Modern Egyptians গ্রন্থে ইহার একটু সংক্ষিপ্ত-সার দিয়াছেন। 'সীরৎ-অল্-মুজাহিদীন' বা যোদ্ধাদের কাহিনী, অথবা এই কাহিনীর নায়িকা দল্হমহ্-র নাম অনুসারে 'সীরৎ-দল্হমহ্', আর একখানি লোকপ্রিয় আরব বীর-কাহিনী। মিসরের রাজা সুলতান অল্-যাহির বয়্বর্স (রাজ্যকাল খ্রীষ্টাব্দ ১২৬০—১২৭৭) প্রজারঞ্জক রাজা ছিলেন, মিসরের লোকেরা এখনও তাঁহার স্মৃতি ভুলে নাই ; ইঁহাকে আশ্রয় করিয়া 'সীরৎ-অল্-যাহির' নামে আর একটি লোকপ্রিয় রোমান্স-কথা মিসরে বিশেষ প্রচলিত। ইংরেজ আরবী-ভাষা-বেত্তা লেন এই দুইখানি বইয়ের সারাংশও লিপি-বদ্ধ করিয়াছেন।

দেখা যাইতেছে যে, আদিম ও উদ্দাম জীবনের বেদুইন বা মরু-বাসী আরবদের সম্বন্ধে আধুনিক নগর-বাসী আমাদের মনে একটা রোমান্টিক আকর্ষণ থাকিলেও, এবং প্রাচীন কালের বেদুইন গাথা নিজ বৈশিষ্ট্যের জন্য ও সরল-ভাবে মরু-জীবনের প্রতিফলনের জন্য সাহিত্য-রসিক শিক্ষিতজনের নিকট ভাল লাগিলেও ('মু'অল্লকাৎ' প্রভৃতি প্রাচীন আরব জাতীয়-কবিতার ইংরেজীতে ও অন্য ইউরোপীয় ভাষায়

একাধিক অনুবাদ ইহার প্রমাণ—বাঙ্গালী কবি শ্রীযুক্ত মোহিতলাল মজুমদার মহাশয়ও 'মু'অল্লকাৎ'-এর কাব্য স্তর উইলিয়াম জোন্‌স্‌-এর ইংরেজী অনুবাদে পাঠ করিয়া তাহার দ্বারা অনুপ্রাণিত হইয়া বাঙ্গালায় কতকগুলি কবিতা রচনা করিয়াছেন), 'সীরৎ-'অন্তর্‌'-এর মত কাহিনী বিশ্ব-মানবের গ্রহণ-যোগ্য হয় নাই। এই দিক্‌ দিয়া বিচার করিলে, বিশ্ব-সাহিত্যের ভাণ্ডারে একমাত্র 'আরব্য-রজনী'কেই আরব সাহিত্যের তরফ হইতে প্রাপ্ত সর্ব-প্রধান দান বলিতে পারা যায়।

৫। 'আরব্য-রজনী'র মুদ্রণ ও বিভিন্ন ভাষায় অনুবাদ এবং প্রচার

'আরব্য-রজনী'র সম্বন্ধে আর একটু আলোচনা করা যাক্‌। ইরাকে, খুব সম্ভব বগ্‌দাদে, খ্রীষ্টীয় ৯ম শতকে প্রাচীন ফারসী বই 'হযার-অফ্‌শান' বা 'সহস্র আখ্যান' নামক পুস্তকের কোনও অজ্ঞাত-নামা লেখক বা লেখক-সমূহের কৃত আরবী অনুবাদের আধারে, 'অল্‌ফ্‌ লয়্‌লহ্‌' পুস্তকের পত্তন হইল; এবং অবশেষে খ্রীষ্টীয় ১৫০০—১৬০০-র মধ্যে কোনও সময়ে মম্‌লূক-বংশীয় সুলতানদের অধীনে কাইরো-শহরের অজ্ঞাতনামা সাহিত্যিকদের হাতে ইহার আধুনিক পূর্ণতা ঘটে। প্রাচীন আরবী হইতে আধুনিক কথ্য আরবী—সব রকমের আরবীর নিদর্শন ইহাতে আছে। মিসরে যে সংস্করণ দাঁড়াইয়া যায়, সেইটীকেই 'আরব্য-রজনী' মূল বা প্রধান সংস্করণ বলিয়া ধরা হয়। 'আরব্য-রজনী'র প্রথম মুদ্রণের চেষ্টা হয় কলিকাতা হইতে ১৮১৪—১৮১৮ সালে, ঐ সময়ে আরব-দেশ হইতে আগত এক আলেমের সম্পাদনায় লিথো-গ্রাফ করিয়া অংশতঃ (২০০ রজনী পর্য্যন্ত—সিন্দ্‌বাদের সপ্তম সমুদ্রযাত্রা

পর্য্যন্ত) মুদ্রিত হয়। তাহার পরে কলিকাতায় মিসর হইতে আনীত একটী সম্পূর্ণ হস্ত-লিখিত পুস্তক হইতে ১৮৩৯—১৮৪২ সালে, আজ হইতে শত বৎসর পূর্ব্বে, সম্পূর্ণ 'আরব্য-রজনী' একটী চমৎকার সংস্করণে চারি খণ্ডে বাঙ্গালার সিভিলিয়ান William H. Macnaghten মাক্‌নাটেন-এর সম্পাদনায় প্রকাশিত হয়; ইহার কিছু পূর্বে ১২৫১ হিজরা (খ্রীষ্টীয় ১৮৩৫—৩৬) সালে অনুরূপ আর একটী সংস্করণ মিসরের বূলাক-নগর হইতে প্রকাশিত হয়। (আজ হইতে ১০০ বৎসরের কিছু পূর্বে প্রাচ্যের তিনখানি শ্রেষ্ঠ বই কয়েক বৎসরের মধ্যে কলিকাতা হইতে প্রকাশিত হইয়াছিল—১৮২৯ সালে চারি খণ্ডে Turner Macan ট্যর্‌নর্‌ মাকান সাহেব কর্তৃক ফির্‌দৌসী রচিত সমগ্র 'শাহ্‌নামা' সম্পাদিত ও প্রকাশিত হয়; ১৮৩৫-৩৯ সালে দেবনাগরী অক্ষরে সমগ্র মূল মহাভারত বাঙ্গালার এশিয়াটিক-সোসাইটি হইতে প্রকাশিত হয়; এবং ১৮৩৯-১৮৪২ সালে 'অলুফ্‌ লয়্‌লহ্‌ ওঅ লয়্‌লহ্‌'।) মাকনাটেন ও বূলাক সংস্করণের প্রকাশের পরে, আরব জগতের বিভিন্ন স্থান হইতে আরও অন্য হস্তলিখিত পুস্তক পাওয়া যায়, সেগুলি হইতে মাক্‌নাটেন ও বুলাক সংস্করণের অতিরিক্ত আরও অনেকগুলি গল্প পাওয়া যায়। ফরাসীতে ১৭০৪-১৭১৭ সালে Galland গালাঁর 'আরব্য-রজনী'র যে অনুবাদ প্রকাশিত হয়, সে গ্রন্থখানি অসম্পূর্ণ ছিল, কিন্তু গালাঁ অন্য অনেকগুলি গল্প পাইয়া তাহা তাঁহার অনুবাদে জুড়িয়া দেন; ইউরোপে প্রচারিত 'আরব্য-রজনী'তে (এবং ইউরোপ হইতে ভারতে আনীত ও ভারতীয় ভাষা-সমূহে অনূদিত 'আরব্য-উপন্যাস' বা 'আরব্য-রজনী'তে) এই গল্পগুলি এখন এই পুস্তকের অঙ্গীভূত হইয়া দাঁড়াইয়াছে—এগুলিকে এখন আর বাদ দিলে চলে না। 'আলাদীনের প্রদীপ' ও 'আলীবাবা ও চল্লিশজন

দস্যু’ এই দুইটী বিখ্যাত গল্প, গালাঁ তাঁহার অনুবাদে প্রথম প্রকাশিত করেন, মূল মিসরী সংস্করণে এই দুইটী নাই। সাধারণ ইংরেজী ও অন্য ইউরোপীয় ভাষায় অনুবাদ বহু দিন পর্য্যন্ত গালাঁর ফরাসী হইতেই করা হইত।

জরমান পণ্ডিত Habicht হাবিখ্‌ট্‌ ও Fleischer ফ্লাইশর্‌ Tunis ত্যুনিস্‌-নগরে প্রাপ্ত একখানি হস্ত-লিখিত পুস্তক হইতে ১২ খণ্ডে Breslau ব্রেজ্‌লাউ নগর হইতে আর একটী সংস্করণ প্রকাশিত করেন (১৮২৫-১৮৪৩)। পরে বিভিন্ন দেশে ‘আরব্য-রজনী’-সম্পৃক্ত অন্য নানা গল্পের প্রকাশ ঘটে।

আরবী হইতে নূতন করিয়া ইংরেজীতে ‘আরব্য-রজনী’র অনুবাদ করেন Torrens টরেন্স (গুটী আষ্টেক গল্প মাত্র, ১৮৩৮ সালে), তাহার পরে E. W. Lane লেন (বূলাক সংস্করণ হইতে, অনেক বাদ দিয়া, ১৮৩৯-৪২ সালে), John Payne জন পেন (মাক্‌নাটন্‌ ও বূলাক সংস্করণ হইতে, সম্পূর্ণ, ১৮৮২—৮৪, লণ্ডনের Villon Soceity কর্ত্তৃক প্রকাশিত), এবং শেষ Sir Richard Burton স্যর রিচার্ড ব্যর্‌টন (সম্পূর্ণ—মাক্‌নাটন ও বূলাক সংস্করণের অতিরিক্ত গালাঁর সমস্ত গল্প এবং অন্যান্য পুঁথিতে প্রাপ্ত গল্প—কাশী হইতে ‘কামশাস্ত্র সমিতি’ কর্ত্তৃক ১৮৮৫ সালে প্রথম প্রকাশিত)। এতদ্ভিন্ন ফরাসী ও জরমানে মূল আরবী হইতে কৃত একাধিক করিয়া অনুবাদ আছে।

ব্যর্‌টনের অনুবাদকে, মূল মিসরী সংস্করণের ‘আরব্য-রজনী’র সমস্ত উপলব্ধ হস্ত-লিখিত গ্রন্থে প্রাপ্ত তাবৎ উপাখ্যান, এবং তদতিরিক্ত পরিশিষ্ট-স্বরূপ অন্যত্র প্রাপ্ত সমস্ত উপাখ্যান লইয়া, সম্পূর্ণ ও সখিল ‘আরব্য-রজনী’র অনুবাদ বলা যাইতে পারে। সাকল্যে ৪২৬টী উপাখ্যান লইয়া ব্যর্‌টনের অনুবাদ ১৭ খণ্ডে প্রকাশিত হইয়াছে—মূল

'আরব্য-রজনী'র ২৩১টী উপাখ্যান ১০ খণ্ডে, ও পরিশিষ্ট ৭ খণ্ডে বাকী ১৯৫টী উপাখ্যান। এই অনুবাদ যথাযথ ও সম্পূর্ণ অনুবাদ—অশ্লীল বলিয়া শিশু ও কিশোরদের পক্ষে অপাঠ্য অংশগুলি ইহা হইতে বাদ দেওয়া হয় নাই; এই অনুবাদ বয়স্ক সমাজতত্ত্ববিৎ ও সাহিত্য-রসিকদের জন্য। পেন-এর অনুবাদে মূল 'আরব্য-রজনী'র ১৯৩টী ও পরিশিষ্ট-স্বরূপ ১৫৯টী, সব-শুদ্ধ ৩৫১টী কাহিনী আছে। 'আরব্য-রজনী'তে পদ্য অংশ প্রচুর আছে; এই পদ্য অংশ বা কবিতা সংখ্যায় ১২০০ আন্দাজ হইবে। এগুলি উপাখ্যানগুলির সৌন্দর্য্য বাড়াইয়াছে। ব্যর্টন এগুলির চমৎকার ইংরেজী অনুবাদ দিয়াছেন। ব্যর্টন আরব-জাতির জীবনের খুঁটিনাটি কথা অনেক কিছু জানিতেন, তিনি মুসলমানের ছদ্মবেশে হজে গিয়া মক্কা-মদীনা দেখিয়া আসিয়াছিলেন; ব্যর্টনের টীকা-টিপ্পনী, এবং সর্বোপরি মূল 'আরব্য-রজনী'র অনুবাদের শেষে তাঁহার অতি মূল্যবান্ প্রবন্ধ, এই অনুবাদের গৌরব বাড়াইয়াছে। ব্যর্টনের এই প্রবন্ধে 'আরব্য-রজনী' সম্বন্ধে জ্ঞাতব্য সব কথাই তিনি দিয়াছেন, এই শ্রেণীর প্রবন্ধ ইংরেজী ভাষায় একক ও অদ্বিতীয়। ব্যর্টন ভিন্ন অন্যান্য বহু ইউরোপীয় পণ্ডিত 'আরব্য-রজনী'র ইতিহাস ও গঠন, ইহার গল্পগুলির বিচার-বিশ্লেষণ ও রচনা কাল প্রভৃতি বহু উপযোগী বিষয়ের আলোচনা করিয়াছেন। তন্মধ্যে, ডেনীয় প্রাচ্য-বিদ্যা-বিৎ J. Oestrup য়োস্ট্রুপ্-কর্তৃক লিখিত Studier over Tusind og En Nat, 1894 ('সহস্র ও এক রজনী সম্বন্ধে আলোচনা') বইখানি বিশেষ প্রামাণিক, ফরাসী ও জর্মানে ইহার অনুবাদ হইয়াছে।

৬। 'আরব্য-রজনী'র উপাখ্যানের বিশ্লেষণ, ও ইহার সাহিত্যিক গৌরব।

'আরব্য-রজনী'র এই তিন-চারি শত আখ্যানের সম্পূর্ণ বিচার ও বিশ্লেষণ, একটী প্রবন্ধের স্বল্প পরিসরে সম্ভবপর নহে। তবে মোটামুটি ইহার উপাখ্যানগুলিকে এইভাবে ভাগ করা যায়—

[ক] আদি 'আরব্য-রজনী'র উপাখ্যানাবলী; মুখ্যতঃ এগুলি ভারতবর্ষ হইতে পারস্যের মারফৎ প্রাপ্ত। কাঠামোর কাহিনী—সুলতান শহর্-য়ার ও তাঁহার ভ্রাতা শাহ্-যমানের কাহিনী, শহর্-য়ারের সহিত উজীর-পুত্রী শহর্-আযাদের বিবাহ, এবং কথা-প্রসঙ্গ; এবং সর্বাপেক্ষা কাব্যময় ও রমন্যাস-পূর্ণ গল্পগুলি, এই শ্রেণীতে পড়ে—যথা, ধীবর ও জিন, বসরা-নিবাসী হসন্, রাজকুমার বদর ও রাজকুমারী জৌহর, ক্বমর-অল্-যমান ও বুদূর, অর্দশীর ও হয়াতু-ল্-নুফুস প্রভৃতি।

[খ] বগ্দাদের কাহিনী—ইরাকের শহর-বাসী আরবদের গল্প, খলীফা হারূন্ অল্-রশীদ-সংক্রান্ত কাহিনীগুলি। এগুলি বস্তুতন্ত্র উপাখ্যান, সমাজ-চিত্রের যাথার্থ্য এগুলির বৈশিষ্ট্য।

[গ] মিসরের উপাখ্যান—এগুলিতে যাদু ও জিন্-পরীর সমাবেশ বেশী। বয়সে এই গুলি [ক] ও [খ] অপেক্ষা নবীন। 'আলাদীনের প্রদীপ' এই শ্রেণীর দৃষ্টান্ত। এতভিন্ন, মিসরের রাজাদের সময়ের উপাখ্যান।

[ঘ] যুদ্ধ ও শূর-বীরের কথা, যেমন ওমর অল্-নু'মান-এর উপাখ্যান। মূলে আরব ও ঈরানী। এগুলির মধ্যে খ্রীষ্টান ইউরোপীয় প্রভাব কিছু আসিয়া থাকিতে পারে।

[ঙ] বিশিষ্ট-প্রকৃতি-যুক্ত কতকগুলি গল্প-সমষ্টি—

(১) সিন্দ্বাদ বা সিন্দিবাদের ভ্রমণ-কাহিনী। এগুলির আধার,

আরব বণিক্ ও নাবিকগণের সমুদ্র-যাত্রার গাল-গল্প। কোনও-কোনও অংশে গ্রীক, এমন কি প্রাচীন মিসরীয় উপাখ্যানের ছায়াও এখানে আছে।

(২) রাজমন্ত্রীদের সদুপদেশ-মূলক কাহিনী। ভারতবর্ষের 'হিতোপদেশ' ও 'পঞ্চতন্ত্র' প্রভৃতি এই শ্রেণীর গল্পের মূলে। পশুপক্ষীর আখ্যানগুলিও এখানে পড়ে।

(৩) জ্ঞানী হয়্ক্কার-এর গল্প। প্রাচীন আরব।

(৪) প্রেমের উপন্যাস। আরব ও ঈরান এই দুই দেশের।

(৫) জ্ঞান ও বিদ্বত্তা প্রকাশক গল্প—যেমন ক্রীতদাসী তওঅদ্দুদের কথা। আন্তর্জাতিক ইস্‌লামী আরব।

এ-সব শ্রেণী-বিভাগ, বিশ্লেষণ, ও উপাদান-বিচার, 'আরব্য-রজনী' জিনিসটীকে ঐতিহাসিক দৃষ্টিতে বুঝিতে সহায়তা করিতে পারে বটে, কিন্তু তাহার উর্ধ্বে হইতেছে ইহার মধ্যে নিহিত রস-বস্তু। অদ্ভূত-রসে ও রোমান্সে, অসম-সাহসের কাহিনীতে ও জিন-পরীর বার্তায়; ফকীর-কলন্দর এবং সুলতান-সুলতানা, হাবসী, বাঁদী, বণিক্ ও সিপাহী, মরুবাসী বেদুইন ও শহরবাসী আরব নাগরিক, হারেম বা অন্তঃপুরের রমণী, এবং রাস্তা ও বাজারের নানা শ্রেণীর পুরুষ—ইহাদের ভীড় ও জটলার জমাট ছবিতে, 'আরব্য-রজনী' ছেলেবেলায় আমাদের আকুল করিয়া রাখিত। সমুদ্র-মধ্যে প্রাপ্ত কুপীর ভিতর হইতে বহির্গত মহাকায় জিন্ দৈত্য; গ্রীক হকীমের কাটামুণ্ডের কথা কহা; বগ্‌দাদে হারূন অল্-রশীদের নৈশ ভ্রমণ, সঙ্গে মন্ত্রী জাফর ও জল্লাদ মস্‌রূর; কালো রঙ্গের পক্ষিরাজ ঘোড়া, এবং তাহার লেজের আঘাতে কৌতূহলী রাজপুত্রের চক্ষু নষ্ট; সিন্দিবাদের সাগর যাত্রা—রক-পাখী, সাগর-পারের বুড়া, জীবন্ত সমাধি, একচক্ষু রাক্ষস, হাতীর-দাঁতের

পাহাড়, সরন্দীবের রাজা ; কুব্জ ও দরজী ; নাপিতের ছয় ভাই ; নূরুদ্দীন ও সুন্দরী ফারসী বাঁদী ; কমর অল্-যমান ও বদোরার অদ্ভুত কাহিনী ; সীদী নুমান, গোরস্থানে রাত্রে মৃতদেহ-খাদক পিশাচ ; গগন-বিহারী কলের ঘোড়ায় চড়িয়া ঈরানের রাজপুত্রের বাঙ্গালার সুলতানের কন্যার মহলে আগমন ; আলাদীনের প্রদীপ ; মন্ত্রপূত জলে পাথর-হইয়া-যাওয়া মানুষকে জিয়ানো ; পর্বত-গুহায় দস্যুদের গুপ্ত রত্নভাণ্ডার ; মর্জিয়ানার বুদ্ধি ; গভীর রাত্রে নির্জন পুরীতে কোরান-পাঠের ধ্বনি ; পাতালপুরী ; মরুভূমির কাফিলা, আরব দস্যু ; শহরের সরাইখানা ও মসজিদ ; শহরের সওদাগর-পটী ;—এই-রূপ কত না চিত্র 'আরব্য-রজনী'র কথা হইলেই চোখের সামনে ভাসিয়া উঠে ! কৈশোরে চুরি করিয়া গুরুজনের অজ্ঞাতে বটতলায়-ছাপা বাঙ্গালা 'আরব্য-রজনী', এবং বাড়িতে ছোট-ছোট কাঠে-খোদা ছবিতে ভরা ক্ষুদ্র অক্ষরে ছাপা একখানি ইংরেজী Arabian Nights' Entertainments ছিল, সে বই পাঠের সে আনন্দ, সে বিস্ময়-পুলক ভুলিবার নহে। এখন পরিণত বয়সে 'আরব্য-রজনী'র ব্যর্‌টন কৃত যথাযথ অনুবাদে অন্য ধরণের আনন্দ পাইতেছি—ইহার মধ্যে নিহিত কবিতাগুলির রস মূল-আরবীতে কিরূপ তাহার আস্বাদন করিতে পারিলে কত না খুশী হইতাম ! ব্যর্‌টনের অনুবাদের পরিশিষ্টে রোমান প্রতিবর্ণে এগুলির আদ্য ছত্র দেওয়া হইয়াছে, তাহা হইতে মূলের একটু ঝঙ্কার, সম্পূর্ণ মূলটীর সৌন্দর্য্য বিষয়ে কৌতূহল বাড়াইয়া দেয় ;—একটী সমগ্র সভ্যতা, তাহার সাত-আট শত বৎসরের প্রবহমান জীবন-স্রোত লইয়া, যেন 'আরব্য-রজনী' গ্রন্থের মধ্যে চিরকালের জন্য নিজ স্থান করিয়া লইয়াছে। সুসভ্য, নাগরিক এবং বিশ্ব-জগতের সঙ্গে পরিচিত, ও সঙ্গে-সঙ্গে মুসলমান-ধর্মে একান্ত

আস্থাশীল আরব-জাতি, নিজেকে নিজের চোখে যেমনটী দেখিয়াছিল 'আরব্য-রজনী'তে তাহার এক সত্য বিবরণ পাঠ করিয়া, সেই সুদূরের মানব-ভ্রাতা মধ্য-যুগের মুসলমান আরবকে বুঝিতে শিখিয়া, ভালয়-মন্দয় মিশানো জীবন লইয়া সে মানবিকতার যে মহিমায় যে মর্য্যাদায় ছিল তাহার কিঞ্চিৎ পরিচয় পাইয়া, নিজেকে ভাগ্যবান্ মনে করিতেছি। সত্য বটে, এই বইয়ে গভীর আধ্যাত্মিক ভাবের তেমন কিছু পাই না; ইস্‌লাম-ধর্মের শ্রেষ্ঠ পরিণতি সূফী মত-বাদের ছায়ার বাহিরে, সূক্ষ্ম আধ্যাত্মিক অনুভূতি বা দর্শন লইয়া যাহারা চিন্তা করিতে তেমন অভ্যস্ত নহে এমন সহজ-বুদ্ধির আরব জন-সাধারণের মধ্যে গড়িয়া উঠিয়াছিল বলিয়া, 'আরব্য-রজনী' হইতে আমরা পারস্যের সূফী কবি মৌলানা জলালুদ্দীন রূমী প্রভৃতি কর্তৃক পরিবেশিত আধ্যাত্মিক অমৃত আস্বাদন করিবার আশা করিতে পারি না; কিন্তু এই বই হইতে আমরা মধ্য-যুগের নাগরিক মুসলমান আরব জীবনের উচ্চতম গৌরীশঙ্কর শৃঙ্গ হইতে গভীরতম খাদ, সবই পাই। 'কথা-সরিৎ-সাগর' ঠিক 'মহাভারত' নহে; তাহা হইতে 'গীতা' চাহিলে চলিবে কেন? কিন্তু এইরূপ বিশ্বম্ভর বা সর্বগ্রাহী বইয়ের সহিত ঘনিষ্ঠ পরিচয় আমাদের পক্ষে মানসিক রসায়ন-স্বরূপ হইয়া থাকে; এবং সাহিত্য-রস ও ঐতিহাসিকতা এই দুই প্রকারের অনুভূতি লইয়া, এই দুইয়ের সম্মিলিত দৃষ্টিতে, এইরূপ পুস্তক পাঠ করিতে সমর্থ হইলে, ইহা হইতে অপূর্ব আনন্দের অধিকারী হওয়া যায়॥

---

## প্রথম প্রকাশ

[১] দেব্‌ড্রিউ, 'বঙ্গশ্রী', মাঘ ১৩৩৯ ; [২] ব্রুন্‌হিল্ড্‌, 'বঙ্গশ্রী', চৈত্র ১৩৩৯ ও বৈশাখ ১৩৪০ ; [৩] চীনা দেব-কাহিনী, 'বঙ্গশ্রী', ভাদ্র ১৩৪১ ; [৪] রাজা কেসর, 'বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ-পত্রিকা,' আশ্বিন ১৩৪৭ ; [৫] ক্যন্‌-চচ্‌-সাঃ, 'ভারতবর্ষ', অগ্রহায়ণ ১৩৪৪ ; [৬] য়োরুবা ধর্ম ও সংস্কৃতি, 'ভারতবর্ষ,' কার্ত্তিক ১৩৪৯ ; [৭] মেক্সিকোর নব-চেতনা, 'আনন্দ-বাজার-পত্রিকা', পূজা-সংখ্যা, আশ্বিন ১৩৩৯ ; [৮] 'আরব্য-রজনী', 'দেশ', পূজা-সংখ্যা, আশ্বিন ১৩৫০ ॥

